১২৪। বহুব্রীহি সমাস হইলে পদ ও দন্ত স্থানে যে পদ্ ও দৎ আদেশ হয়, তাহার উত্তর ঈপ্ হয়। যথা,—ত্রিপদ্—ত্রিপদী, চতুষ্পদ—চতুষ্পদী। সুদৎ—সুদতী শুভ্রদৎ—শুভ্রদতী ইত্যাদি।

১২৫। বহুব্রীহি সমাসে সংজ্ঞা বুঝাইলে নখ ও মুখ শব্দের উত্তর ঈপ্ হয় না। যথা,—শূর্পণখা, গৌরমুখা ইত্যাদি। সংজ্ঞা না বুঝাইলে তাম্রনখী ইত্যাদি।

১২৬। বহুব্রীহি সমাস হইলে যে সকল স্বাঙ্গ-বাচক (১) শব্দের উপধা স্থানে সংযুক্ত বর্ণ থাকে, তাহাদের ও ভুজ শব্দের উত্তর ঈপ্ হয় না। যথা;—চারুনেত্রা, লোল-জিহ্বা; চতুর্ভুজা ইত্যাদি।

১২৭। বহুব্রীহি সমাস হইলে সহ, নঞ্ ও বিদ্যমান শব্দ পূর্ব্বে থাকিলে, অবয়ববোধক শব্দের উত্তর ঈপ্ হয় না। যথা,—সকেশা, অকেশা ইত্যাদি।

১২৮। ইকারান্ত শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে বিকল্পে ঈপ্ (২) হয়। যথা;—শ্রেণি, শ্রেণী; অবনি, অবনী; সূচি, সূচী; ভূমি, ভূমী; বেদি, বেদী; রাজি, রাজী ইত্যাদি।

সখি শব্দের উত্তর নিত্য ঈপ্ হয়। যথা;—সখি—সখী।

---

(১) বহুব্রীহি সমাস হইলে অঙ্গ, কণ্ঠ, জঙ্ঘা, শৃঙ্গ, কর্ণ, দন্ত, ওষ্ঠ, পুচ্ছ, মুখ, কেশ প্রভৃতি শব্দের উত্তর বিকল্পে ঈপ্ হয়। যথা;—কৃশাঙ্গা, কৃশাঙ্গী; কোকিল-কণ্ঠা, কোকিল-কণ্ঠী; বিম্বোষ্ঠা, বিম্বোষ্ঠী; সুমুখা, সুমুখী; সুকেশা, সুকেশী ইত্যাদি।

বহুব্রীহি সমাস হইলে যে সকল অবয়ববাচক শব্দে দুয়ের অধিক স্বরবর্ণ থাকে, তাহাদের উত্তর আপ্ হয়। যথা; চন্দ্রবদনা, চারুদশনা ইত্যাদি। নাসিকা ও উদর শব্দের উত্তর বিকল্পে হয়। যথা;—কৃশোদরা, কৃশোদরী ইত্যাদি।

বহুব্রীহি সমাস হইলে ঊধস্ শব্দের উত্তর ঈপ্ হয়। ঈপ্ পরে ঊধস্ স্থানে ঊধন্ হয়। উপান্ত্য অকারের লোপ হয়। যথা;—কুণ্ডোধ্নী, ঘটোধ্নী।

(২) মতি বুদ্ধি, শক্তি প্রভৃতি ক্তি প্রত্যয়ান্ত শব্দের উত্তর হয় না। অগ্নি শব্দের স্ত্রীলিঙ্গে অগ্নায়ী এবং মনু শব্দের স্ত্রীলিঙ্গে মনায়ী ও মনাবী পদ নিপাতনে সিদ্ধ।

১২৯। গুণ-বাচক উকারান্ত শব্দের উত্তর বিকল্পে ঈপ্ হয়। যথা ;—সাধু,—সাধ্বী, সাধু ; গুরু—গুর্ব্বী, গুরু ; তনু—তন্বী, তনু ইত্যাদি। সংযোগোপান্ত উকারান্ত গুণবাচক শব্দের উত্তর ঈপ্ হয় না। যথা ;—পাণ্ডু, বন্ধু, মঞ্জু প্রভৃতি।

১৩০। কতকগুলি শব্দের স্ত্রীলিঙ্গে কিঞ্চিৎ রূপান্তর হয়। যথা ;—শ্বশুর—শ্বশ্রূ ; নৃ বা নর—নারী ইত্যাদি।

১৩১। কতকগুলি শব্দের অর্থ-ভেদে স্ত্রীলিঙ্গে রূপান্তর হয়। যথা ;—অরণ্য অরণ্যানী (বৃহদরণ্য)।

হিম হিমানী (১) (হিম-সংহতি)।

(ক) কতকগুলি পুংলিঙ্গ শব্দ এরূপ আছে, যে, তাহাদের উত্তর কোন প্রত্যয় করিয়া স্ত্রীলিঙ্গ করা যায় না। এরূপ শব্দের স্ত্রীবোধক শব্দ প্রস্তুত করিতে হইলে ভিন্ন শব্দ দ্বারা বা অন্য শব্দ যোগে সাধিত হয়। যথা,—পুরুষ—স্ত্রী ; ঋষি—ঋষি-পত্নী, ভ্রাতা—ভ্রাতৃজায়া, হরি—হরি প্রিয়া ইত্যাদি।

১৩২। পদ্ম + বৎ + ঈপ্—পদ্মাবতী ; অমর + বৎ + ঈপ্—অমরাবতী ; সমান পতি যাহার সে সপত্নী : ঐরূপ পঙ্ক-পত্নী, বীর পত্নী, এক-পত্নী, পতিব্রত্নী, অন্তর্ব্বত্নী ইত্যাদি পদ নিপাতন-সিদ্ধ।

১৩৩। বিশেষণ শব্দ বিশেষ্যের লিঙ্গ প্রাপ্ত হয়। যথা ;—সুশীল লক্ষ্মণ, আর্য্যা জানকী, সুরস ফল। কিন্তু বাঙ্গালা ভাষায় প্রয়োগ-কর্ত্তার ইচ্ছানুসারে স্ত্রীলিঙ্গের বিশেষণের লিঙ্গ নির্দ্দেশ হয়। যথা ;—"সীতা একান্ত-মুগ্ধ স্বভাবা ও নিতান্ত সরল-হৃদয়া ; লক্ষ্মণের এই তাৎপর্য্য-ব্যাখ্যাতেই সন্তুষ্ট হইলেন এবং গঙ্গাপার হইবার নিমিত্ত নিতান্ত উৎসুক হইয়া লক্ষ্মণকে বারংবার তাহার উদ্যোগ করিতে

(১) এইরূপ যবন—যবনানী (যবন—লিপি), যব—যবানী (দুষ্ট যব) ইত্যাদি।

কহিতে লাগিলেন।" এস্থলে সন্তুষ্ট ও উৎসুক স্ত্রীলিঙ্গ পদের বিশেষণ হইলেও পুংলিঙ্গ-বৎ লিখিত হইয়াছে। কিন্তু সম্বোধন-স্থলে এ নিয়মের প্রায়ই অন্যথাভাব দেখা যায় না। যথা; হে গঙ্গে; হে মুনে; হা দেবি বসুন্ধরে; হা কুল-গুরো বশিষ্ঠ ইত্যাদি।

(ক) সংস্কৃত ভাষায় কলত্র শব্দ ক্লীবলিঙ্গ ও দার শব্দ পুংলিঙ্গ মধ্যে গণিত হয়, এই দুই শব্দ স্ত্রী-বোধক হইলেও, উহাদের বিশেষণে কোন প্রকার স্ত্রী প্রত্যয় যুক্ত হয় না।

(খ) বাঙ্গালা ভাষায় পুংলিঙ্গ ও ক্লীবলিঙ্গের বিশেষণের রূপ-গত কোন প্রভেদ দেখা যায় না। কিন্তু কোন কোন সংস্কৃতজ্ঞ লেখক অমৃত-নিস্যন্দি বাক্য, পানোপযোগি জল, মহৎ বন লিখিয়াছেন; এইরূপ প্রয়োগও বিরল।

## বাঙ্গালা স্ত্রী-প্রত্যয়।

(১) স্ত্রীলিঙ্গ বুঝাইতে কতিপয় জাতিবাচক শব্দের উত্তর তজ্জাতীয়া স্ত্রী অর্থে নী প্রত্যয় হয়। যথা,—কলু—কলুনী, ধোপা—ধোপানী, জেলে—জেলেনী, কামার—কামারণী, কুমার—কুমারণী হাড়ি—হাড়িনী ইত্যাদি।

ক। কতিপয় জাতি বাচক শব্দের উত্তর ইনী প্রত্যয় হয়। শব্দের অন্ত্যস্বরের লোপ হয়। যথা,—সাপ—সাপিনী, বাঘ—বাঘিনী, চাতক—চাতকিনী, পাগল—পাগলিনী, ইত্যাদি।

(২)। সংস্কৃত ব্যাকরণানুসারে অশুদ্ধ নিম্নলিখিত স্ত্রী-প্রত্যয়ান্ত শব্দের বাঙ্গালা ভাষায় প্রায়শঃ পদ্যে প্রয়োগ দেখা যায়। যথা—মাতঙ্গিনী, ভুজঙ্গিনী, কুরঙ্গিণী, গৃধিনী, চাতকিনী, শ্যামাঙ্গিনী, সুকেশিনী, হেমাঙ্গিনী, শূদ্রাণী, অধিনী, ইত্যাদি।

(৩)। কতিপয় জাতিবাচক শব্দের উত্তর ঈ প্রত্যয় হয়। শব্দের অন্ত্যস্বরের লোপ হয়। যথা,—পাঁঠা—পাঁঠী, ভেড়া—ভেড়ী, ঘোড়া—ঘোড়ী ইত্যাদি।

(৪) কতিপয় সম্পর্ক-বাচক শব্দের উত্তর পত্নী অর্থে ঈ প্রত্যয় হয়। শব্দের অন্ত্য স্বরের লোপ হয়। যথা;—কাকা—কাকী, খুড়া—খুড়ী, মামা—মামী ইত্যাদি।

(৫) কতকগুলি নিপাতন-সিদ্ধ। যথা,—বাপ—মা, শ্বশুর—শাশুড়ী, ননদাই—ননদ, পিসে—পিসী ঠাকুর-দাদা—ঠাকুর মা, মেসো—মাসী জ্যেঠা—জ্যেঠী বা জ্যেঠাই, আজ্জা—আজ্জী বা আই ইত্যাদি।

(৬) অবস্থা বা বয়োঽনুসারে কতকগুলি শব্দের নিপাতনে নিম্নলিখিত রূপ হয়।

যথা,—বুড়া—বুড়ী, বর—বৌ, বর—কনে, ছেলে—মেয়ে, মদ্দা—মাদী, বেটা—বেটী, দাদা—দিদি ইত্যাদি।

(৭) স্ত্রীবাচক শব্দ পূর্ব্বে বা পরে যোগ করিয়া পুংলিঙ্গ শব্দকে স্ত্রীলিঙ্গ করা হয়। যথা,—মানুষ—মেয়ে মানুষ, হাঁস—মাদীহাঁস, গয়লা—গয়লা-বৌ, হাড়ি—হাড়ি-বৌ ইত্যাদি।

## অনুশীলনার্থ প্রশ্নাবলী।

১। স্ত্রীলিঙ্গ শব্দগুলিকে পুংলিঙ্গ ও পুংলিঙ্গে গুলিকে স্ত্রীলিঙ্গে পরিবর্ত্তিত কর। কৃষ্ণ, সায়ন্তনী, পরিচারিকা, জননী, পারদর্শী, যুবরাজ, প্রাভাতিক, প্রেয়সী, শুভকরী, ধীমান্, রুক্মিণী, জ্যেষ্ঠ, বরুণানী, কৃশাঙ্গী, মাদৃশী, কনীয়সী, স্বামিনী, বিধাতা, গুণী, সখা, প্রণয়ী, পরাঙ্মুখ, বলা, তেজস্বিনী।

২। স্বাভাবিক স্ত্রীলিঙ্গ কাহাকে কহে? ইহার দশটি উদাহরণ দাও।

৩। শব্দের উত্তর "স্ত্রীলিঙ্গ ঈপ্" এবং "জায়া অর্থে ঈপ্" বলিবার তাৎপর্য্য কি? উদাহরণ দ্বারা বুঝাইয়া দাও।

## পুরুষ (১) ( Person )।

১৩৪। পুরুষ তিন প্রকার। যথা,—উত্তম পুরুষ, মধ্যম পুরুষ ও প্রথম পুরুষ (২)। উত্তম পুরুষ ( First person ) যেমন,—আমি, আমরা ইত্যাদি; মধ্যম পুরুষ ( Second person ) যেমন,—তুমি, তোমরা ইত্যাদি এবং তদ্ভিন্ন যাবতীয় শব্দ প্রথম পুরুষ। ( Third person ) বুঝায়। যেমন—তিনি, তাঁহারা; আপনি, আপনারা; মনুষ্য, মনুষ্যেরা ইত্যাদি।

## বিভক্তি ( Termination )।

১৩৫। বিভক্তি দুই প্রকার। যথা,—শব্দ-বিভক্তি ও ধাতু-বিভক্তি।

---

(১) কোন কোন বৈয়াকরণের মতে—
"কারকের আশ্রয়কে পুরুষ কহে।"
"যে সকল পদে কারক আছে তাহাদের নাম পুরুষ।"

(২) বক্তা উত্তম পুরুষ, যাহাকে সম্বোধন করিয়া বলা হয়, তিনি মধ্যম পুরুষ এবং যাহার উদ্দেশে বা যাহার বিষয় বলা হয়, তাহা প্রথম পুরুষ।

১৩৬। নামের উত্তর যে বিভক্তি হয়, তাহাকে শব্দ বিভক্তি (১) কহে। শব্দ বিভক্তি সাত প্রকার। যথা,—প্রথমা, দ্বিতীয়া, তৃতীয়া, চতুর্থী, পঞ্চমী, ষষ্ঠী, ও সপ্তমী বিভক্তি।

## বচন (২) ( Number )।

১৩৭। প্রত্যেক বিভক্তির দুই বচন আছে। যথা,—এক বচন ও বহুবচন। এক বচনে একটি বস্তুর আর বহুবচনে একাধিক বস্তুর বোধ হয় (৩)।

এক বচনের বিভক্তির স্থিরতা নাই। অনেক স্থলে অর্থ বুঝিয়া বিভক্তি-নির্ণয় করিতে হয়। শব্দের উত্তর 'দিগ' শব্দের যোগ করিয়া তাহাতে একবচনের বিভক্তি সংযোজিত করিলেই প্রথমা-ভিন্ন বিভক্তির বহুবচনের রূপ সাধিত হয়।

প্রথমার এক বচনে বিভক্তির প্রায়ই কোন চিহ্ন থাকে না। বহু-বচনে শব্দের উত্তর রা বিভক্তি যুক্ত হয়। কিন্তু নির্জীব পদার্থের উত্তর বহুবচনে রা বিভক্তি হয় না। সকল, সমূহ, রাশি, গুলি, চয়, নিচয়, সমুদয়, জাত প্রভৃতি শব্দ দ্বারা বহুবচন সূচিত হয়। যথা—নদী সকল, মেঘ-সমূহ, জল-রাশি, নক্ষত্রগুলি, পুষ্প-চয়, কমল-নিচয়, বৃক্ষ-সমুদয়, দ্রব্য-জাত ইত্যাদি।

---

(১) ইহা দ্বারা সংখ্যা ও কারকের বোধ হয়।

(২) কোন কোন বৈয়াকরণের মতে—

"যাহা সংখ্যা-মাত্রের বোধক তাহাকে বচন কহে।"

একত্ব ও বহুত্ব-বোধক শক্তিকে বচন কহে।

(৩) দুই জন, শত উপাসক ইত্যাদি স্থলে জন ও উপাসক পদে বহুত্ববোধক বিভক্তি না থাকিলেও অর্থতঃ উহারা বহুবচন।

দ্বন্দ্ব, মিথুন, দম্পতী, দল, সম্প্রদায়, শ্রেণী প্রভৃতি কতকগুলি শব্দের এক বচনেই প্রয়োগ হইয়া থাকে।

জাতি অর্থে শব্দের উত্তর বহুবচনের বিভক্তি প্রযুক্ত হয় না। যথা;—তিনি কুসুম চয়ন করিতেছেন, মৎস্যের গাত্রে শল্ক আছে, পশুর গাত্রে লোম আছে, বানর বৃক্ষে আরোহণ করে, ইত্যাদি স্থলে—কুসুম সকল, মৎস্য সকলের, পশুদিগের, বানরেরা, বলিবার আবশ্যকতা হয় না।

## শব্দ-বিভক্তির মূল।

১। আদিম বাঙ্গালা-ভাষায় স্বার্থে 'ক' প্রত্যয়ান্ত পদের বহুল ব্যবহার দেখিতে পাওয়া যায়। যথা,—ভীষ্মক, শিখণ্ডীক, পাদপক, দূতক ইত্যাদি।

২। এই স্বার্থে 'ক' প্রত্যয় প্রথমা-দ্বিতীয়া বিভক্তি-নির্ব্বিশেষে ব্যবহৃত হওয়ায়, অর্থ-বোধ দুরূহ হয়। যথা,—

"ভীষ্মক মারিতে যায দেব জগন্নাথে।" কবীন্দ্র।

"শিখণ্ডীক দেখিয়া পাণ্ডবা অনুতাপ;"

৩। কালক্রমে কর্ম্ম-কর্ত্তৃ-কারকে পার্থক্য বুঝাইবার জন্য কর্ম্মে 'এ' বিভক্তি যুক্ত হইতে থাকে। এই 'এ' বিভক্ত্যন্ত কর্ম্মকারক বর্ত্তমান বাঙ্গালায় অনেক দেখিতে পাওয়া যায়। যথা,—"শ্রীনৃসিংহ কবিরাজে তথা নিয়োজিলা।" নরোত্তম-বিলাস।

৪। স্বার্থে 'ক' প্রত্যয়ান্ত পদে দ্বিতীয়া-জ্ঞাপক 'এ' বিভক্তি যুক্ত হইয়াই যে, অধুনা 'কে' বিভক্তি হইয়াছে, তাহা সহজেই অনুমত হয়।

৫। প্রথমার বহুবচন-বোধক 'আদি' শব্দের উত্তর স্বার্থে 'ক' প্রত্যয় যুক্ত হইয়া 'আদিক' শব্দ নিষ্পন্ন হয়, এই 'আদিক' শব্দই সম্ভবতঃ কালে 'দিগ' শব্দে পরিণত হইয়া থাকিবে। যথা,—"রামচন্দ্রাদিক বৈছে গেলা বৃন্দাবনে। নরোত্তম বিলাস।

৬। 'দ্বারা' এই সংস্কৃত বিভক্ত্যন্ত শব্দ হইতে তৃতীয়া বিভক্তি-বোধক 'দিয়া' বিভক্তির উৎপত্তি হইয়া থাকিবে।

অন্য শব্দের সহিত কর্ত্তৃ-শব্দের বহুব্রীহি সমাসে ক-কারের আগমে 'অন্য কর্ত্তৃক' পদ হয়। এইরূপ শব্দের কর্ত্তৃক অংশ কিরূপে তৃতীয়া-বিভক্তির সূচক হইল, তাহা ভাষাতত্ত্বানুসন্ধিৎসু-গণের চিন্তনীয়।

৭। 'হিন্তে' এই প্রাকৃত বিভক্তি ক্রমে পরিবর্ত্তিত হইয়া 'হইতে' বিভক্তিতে পরিণত হইয়াছে বলিয়াই অনুমিত হয়।

৮। 'কেরক' শব্দের অপভ্রংশে কালে 'এর' বা 'র' ষষ্ঠী বিভক্তির সূচক হইয়া উঠিয়াছে। যথা,—"ক্ষত্রজাতিকেরক বোধ লঙ্কাকাণ্ড।" তুলসী দাস।

৯। সংস্কৃত 'তস্' প্রত্যয়ের উত্তর আধারার্থে 'এ' সংযুক্ত হইয়া কালে সপ্তমী বিভক্তি-সূচক 'তে' বিভক্তিতে পরিণত হইয়াছে।

বঙ্গভাষা ও সাহিত্য হইতে উদাহরণগুলি গৃহীত।

## শব্দ-বিভক্তি।

| | এক বচন | বহুবচন |
|---|---|---|
| প্রথমা | অ (১) | রা |
| দ্বিতীয়া | কে | দিগ (২) কে |
| তৃতীয়া | দ্বারা | |
| চতুর্থী | কে | |
| পঞ্চমী | হইতে | |
| ষষ্ঠী | র | |
| সপ্তমী | এ, য়, তে | |

---

(১) এক বচনের বিভক্তির চিহ্ন একরূপ নহে। কোন কোন স্থানে প্রথমার একবচনে—তে এ, য়, কে প্রভৃতিও হয়। যথা,—'অপূর্ব্ব রচিল লক্ষ্য দ্রুপদ নৃপেতে, লোকে বলে, ঘোড়ায় ঘাস খায়, রামকে বনে গমন করিতে হইয়াছিল ইত্যাদি।

দ্বিতীয়ার এক বচনে—রে, য়, এ প্রভৃতিও হয়। যথা,—রামেরে কহিও, তোমায় বলিব, হেন জনে মারিলে নাহিক কোন পাপ ইত্যাদি।

তৃতীয়ার একবচনে—এ, য়, দিয়া করিয়া, তে প্রভৃতিও হয়। যথা,—খাদ্য দ্রব্য দন্তে পিষ্ট হয়, নৌকায় আনীত হইল, পথ দিয়া যাইতেছে, কলসী করিয়া জল তুলিতেছে, কালিদাস জাতিতে ব্রাহ্মণ ইত্যাদি। "কর্তৃক" শব্দও তৃতীয়া বিভক্তির চিহ্নরূপে ব্যবহৃত হইতে দেখা যায়, কিন্তু ইহা অনেকের অনুমোদনীয় নহে।

চতুর্থীর একবচনে—রে, য়, এ প্রভৃতিও হয়। যথা,—গ্রহবিপ্রেরে দান করিল, তোমায় দিলাম, 'দুর্যোধনে কন্যা দিব যদি লক্ষ্য হানি' ইত্যাদি।

পঞ্চমীর এক বচনে—এ, য়, দিয়া প্রভৃতিও হয়। যথা—দৈবজ্ঞমুখে শুনিলাম, ক্রীড়ায় ক্লান্ত হইল, চোক দিয়া জল পড়িতেছে, আমার মুখ দিয়া এমন কথা বাহির হয় না ইত্যাদি।

সপ্তমীর একবচনে—তে, য় প্রভৃতিও হয়। যথা,—ভূমিতে পতিত হইল, শয্যায় শয়ন করিল ইত্যাদি।

(২) কেহ কেহ বিবেচনা করেন—দিগ্ শব্দ বিভক্তির অংশ নয়; একবচনে ও বহুবচনে (প্রথমা-ভিন্ন) বিভক্তির আকার একই। বহুবচন বুঝাইবার জন্য 'দিগ' শব্দ যোজিত হয়। 'দিগ' শব্দ, সকল, সমূহ, গণ ইত্যাদি শব্দের এক পর্য্যায়-ভুক্ত।

## শব্দ-রূপ করিবার নিয়ম।

১৩৮। শব্দের পরস্থিত অ বিভক্তির লোপ হয়। যথা;—মানব + অ = মানব, হরি + অ = হরি ইত্যাদি।

১৩৯। বিভক্তির র ও ত পরে থাকিলে অকারান্ত শব্দের উত্তর এ হয়। একার পরে থাকিলে, শব্দের অন্ত্য অকারের লোপ হয়। যথা—মানবেরা; মনের (১), মনেতে (২) ইত্যাদি।

১৪০। প্রথমার বহুবচনে রা এবং দ্বিতীয়ার বহুবচনে 'দিগ' শব্দের পরিবর্ত্তে সকল, সমূহ, গণ, কুল, ব্রজ, চয়, নিচয়, রাশি, গুলা, গুলি প্রভৃতি শব্দ ব্যবহৃত হইলে, তৎপরে একবচনের বিভক্তির যোগ করিয়া শব্দ রূপ করিতে হয়। যথা;—পর্ব্বতসকল, মানবসকলকে, লোক-সমূহদ্বারা, ধূলিরাশি হইতে, বালকগণের ইত্যাদি।

১৪১। বিভক্তি পরে থাকিলে সখি শব্দের ইকার স্থানে আকার হয়। যথা,—সখি—সখা, সখাকে, সখার ইত্যাদি।

১৪২। ঋকারান্ত শব্দের ঋ স্থানে আ হয়। যথা,—মাতৃ—মাতা, পিতৃ—পিতা; মাতাকে, পিতাকে ইত্যাদি।

১৪৩। চ্-কারান্ত ও শ্-কারান্ত শব্দের চ্ ও শ্ স্থানে ক্ (৩), জ্-কারান্ত শব্দের জ্ স্থানে কতকগুলির ক্, ও কতকগুলির ট্, এবং ষ্-কারান্ত শব্দের ষ্ স্থানে ট্, হয়। যথা,—বাচ্—বাক্; দিশ্—দি ; বণিজ্—বণিক্, সম্রাজ্—সম্রাট্; ষষ্—ষট্; দিক্ হইতে, বণিকের ইত্যাদি।

---

(১) বাঙ্গালায় বিসর্গান্ত শব্দের বিসর্গের প্রায়ই লোপ হয়।

(২) এইরূপ সপ্তম্যন্ত পদ পদ্যে ব্যবহৃত হয়।

(৩) বিশ্ শব্দের শ্ স্থানে ট্ হয়। যথা,—বিশ্—বিট্।

১৪৪। অৎ, মৎ, বৎ ভাগান্ত পুংলিঙ্গ শব্দের অৎ স্থানে আঁন্ হয়। যথা ;—মহান্, শ্রীমান্, বিদ্যাবান্, শ্রীমানের, বিদ্যাবান্‌কে ইত্যাদি। ক্লীবলিঙ্গে হয় না। যথা,—সৎ, মহৎ ইত্যাদি।

১৪৫। দ্-কারান্ত বা ধ্-কারান্ত শব্দের দ্ বা ধ্ স্থানে ৎ হয়। যথা,—শরদ্—শরৎ, বিপদ্—বিপৎ, ক্ষুধ্—ক্ষুৎ, সমিধ্—সমিৎ।

১৪৬। অন্-ভাগান্ত পুংলিঙ্গ শব্দের অন্ স্থানে আ হয়। যথা,—রাজন্—রাজা, ক্ষণজন্মন্—ক্ষণজন্মা, মঘবন—মঘবা, শ্বন্—শ্বা, আত্মন্—আত্মা। ক্লীবলিঙ্গে ন্‌কারের লোপ হয়। যথা,—কর্ম্মন্—কর্ম্ম। অহন্ শব্দের ন্ স্থানে ঃ হয়। যথা, অহন্—অহঃ।

১৪৭। ইন্-ভাগান্ত পুংলিঙ্গ শব্দের ইন্ স্থানে ঈ হয়। যথা—গুণিন্—গুণী, জ্ঞানিন্—জ্ঞানী। ক্লীবলিঙ্গে ন্‌কারের লোপ হয়। যথা—উপযোগি, অবশ্যম্ভাবি ইত্যাদি।

১৪৮। অস্-ভাগান্ত পুংলিঙ্গ শব্দের অস্ স্থানে আঃ হয়। যথা,—উচ্চ-শিরস্—উচ্চশিরাঃ, মহাতেজস্—মহাতেজাঃ; ক্লীবলিঙ্গে আঃ হয় না। যথা,—মনস্—মনঃ। পুম্‌স্ শব্দের প্রথমার একবচনে পুমান্ হয়।

১৪৯। কতকগুলি বস্-ভাগান্ত পুংলিঙ্গ শব্দের বস্ স্থানে বান্ আর কতকগুলির আঃ হয়। যথা,—বিদ্বস্—বিদ্বান্; উচ্চৈঃশ্রবস্—উচ্চৈঃশ্রবাঃ ইত্যাদি।

১৫০। ঈয়স-ভাগান্ত শব্দের ঈয়স্ স্থানে ঈয়ান্ হয়। যথা,—শ্রেয়স্—শ্রেয়ান্। ক্লীবলিঙ্গে হয় না। যথা,—শ্রেয়স্—শ্রেয়ঃ।

১৫১। হ্-কারান্ত শব্দের মধ্যে কতকগুলির হ্ স্থানে ৎ হয়। যথা,—উপানহ্—উপানৎ। কতকগুলির হ্ স্থানে আন্ ও কতকগুলির হ্ স্থানে ট্ হয়। যথা,—অনডুহ্—অনড্বান্, তুরাষাহ্—তুরাষাট্।

# শব্দ-রূপ ( Declension )।

## মানব।

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| প্রথমা | মানব | মানবেরা |
| দ্বিতীয়া | মানবকে | মানবদিগকে |
| তৃতীয়া | মানব দ্বারা | মানবদিগ দ্বারা |
| চতুর্থী | মানবকে | মানবদিগকে |
| পঞ্চমী | মানব হইতে | মানবদিগ হইতে |
| ষষ্ঠী | মানবের | মানবদিগের |
| সপ্তমী | মানবে (১) | মানব সকলে (২) / সকল মানবে |
| সম্বোধনে | হে মানব ! | |

এই আদর্শে অন্যান্য অকারান্ত শব্দের রূপ করিতে হইবে। আকারান্ত, ইকারান্ত, উকারান্ত প্রভৃতি শব্দের উত্তর কেবল বিভক্তি যোগ করিলেই শব্দ-রূপ সাধিত হয়।

---

(১) সপ্তমীর একবচনে অকারান্ত শব্দের উত্তর প্রায়ই এ, আকারান্ত শব্দের উত্তর য় এবং ইকারান্ত, ঈকারান্ত, উকারান্ত প্রভৃতি শব্দের উত্তর তে বিভক্তি হয়। যথা,—বৃক্ষে, গঙ্গায় এবং ভূমিতে, নদীতে, উরুতে ইত্যাদি।

(২) তৃতীয়া ও পঞ্চমীর বহুবচনে যথাক্রমে দিগের দ্বারা ও দিগের হইতে বিভক্তির প্রয়োগ দেখা যায়। সপ্তমীর বহুবচনে প্রায়ই 'দিগ' শব্দ যোগে রূপ করা হয় না। 'মানব দিগেতে,' এরূপ স্থলে সকল প্রভৃতি শব্দের যোগে রূপ করিতে দেখা যায়। কখন কখন একই শব্দে একাধিক বিভক্তির প্রয়োগ দেখা যায়। যথা,—'দশরথ সুমন্ত্রকে দিয়া রামকে' ডাকাইলেন, এস্থলে সুমন্ত্র শব্দে 'কে' ও 'দিয়া' এই দুইটি বিভক্তির যোগ হইয়াছে। এইরূপ মানবদিগের হইতে, মানবদিগের দ্বারা ইত্যাদি পদের প্রয়োগ দেখিতে পাওয়া যায়।

১৫২। ঋকারান্ত এবং অৎ-অন্-ইন্-অস্-ভাগান্ত শব্দের প্রথমার একবচনান্ত পদের উত্তর অন্যান্য বিভক্তির চিহ্ন যোগ করিলে প্রায়ই শব্দ-রূপ সাধিত হইয়া থাকে। যথা,—ভ্রাতাকে, ভ্রাতাদিগকে, শ্রীমান্‌কে, শ্রীমান্‌দিগকে; দুরাত্মাকে, দুরাত্মাদিগকে; গুণীকে, গুণীদিগকে; বিদ্বান্‌কে, বিদ্বান্‌দিগকে; অপ্সরাকে, অপ্সরাদিগকে ইত্যাদি।

'দিগ' বাঙ্গালা বহুত্ব-বোধক বিভক্তি; সুতরাং 'দিগ' বিভক্তি পরে থাকিলে, সমাসের নিয়মানুসারে কোন কার্য্য হয় না; পরন্তু সকল-সমূহ-গণাদি বহুত্ব-বোধক সংস্কৃত শব্দ যোগ করিবার সময় সমাসের নিয়মানুসারে (২৪৯ সূত্র) কার্য্য হইবে। যথা,—কর-দাতৃগণকে (১), দ্বিষৎকুলের, মহাত্ম-গণের, বিদ্রোহি-সমূহদ্বারা, বিদ্বৎ-সমাজ হইতে, অপ্সরোগণ দ্বারা ইত্যাদি।

### সম্বোধন-পদ।

সচরাচর কথা কহিবার সময় সম্বোধনে প্রথমান্ত পদই ব্যবহৃত হয়, কিন্তু লিখিত ভাষায় প্রায়ই সংস্কৃত ব্যাকরণের নিয়মানুসারে সম্বোধন পদের ব্যবহার দেখা যায়। যে সকল শব্দের রূপান্তর হয়, তাহাদের রূপ-ভেদ সংক্ষেপে লিখিত হইতেছে।

---

(১) বাঙ্গালা শব্দের সহিত যোগ কালে ইহার ব্যতিক্রম হইয়া থাকে। যথা;—করদাতাদিগকে ইত্যাদি। 'পিতৃ' সংস্কৃত শব্দ, ঠাকুর বাঙ্গালা শব্দ, উভয়ের সমাসে পিতাঠাকুর, ঐরূপ মাতাঠাকুরাণী প্রভৃতি পদ হইয়া থাকে।

১৫৩। অকারান্ত এবং অন্ ও ইন্ ভাগান্ত শব্দের সম্বোধনে রূপ-ভেদ হয় না। যথা,—হে লক্ষ্মণ, হে ব্রহ্মন্, হে গুণিন্, হে পরোপকারিন্ ইত্যাদি।

১৫৪। স্ত্রীলিঙ্গে আকারান্ত শব্দের আকার স্থানে একার হয়। যথা,—হে দুর্গে, হে গঙ্গে ইত্যাদি। কিন্তু অম্বা শব্দের আকার হ্রস্ব হয়। যথা,—হে অম্ব (১)। কিন্তু মা শব্দের রূপ-ভেদ হয় না। যথা,—হে মা।

১৫৫। ইকারান্ত শব্দের ইকার স্থানে একার হয়। যথা,—হে মুনে, হে সখে ইত্যাদি।

১৫৬। ঈকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দের ঈকার স্থানে ইকার হয় (২)। যথা,—হে ভগবতি। পুংলিঙ্গে হয় না। যথা,—হে সুধী।

১৫৭। উকারান্ত শব্দের উকার স্থানে ওকার হয়। যথা,—হে সাধো, হে গুরো ইত্যাদি।

১৫৮। ঊকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দের ঊকার স্থানে উকার হয়। যথা,—হে বধু। পুংলিঙ্গে হয় না। যথা,—হে স্বয়ম্ভূ।

১৫৯। ঋকারান্ত শব্দের ঋ স্থানে অর্ হয়। যথা,—পিতৃ—পিতর্—পিতঃ; মাতৃ—মাতর্—মাতঃ ইত্যাদি।

১৬০। অৎ ভাগান্ত শব্দের ৎ ও বিদ্বস্ শব্দের স স্থানে ন্ হয়। যথা,—হে ভগবন্, হে মতিমন্, হে বিদ্বন্ ইত্যাদি।

---

(১) অম্বা শব্দের সম্বোধনে অম্ব পদ হয়। কিন্তু সমাসান্তে স্থিত হইলে অম্বা শব্দ অকারান্ত হয় না। যথা—হে জগদম্বে।

(২) ক্বিপ্ প্রত্যয়ান্ত শ্রী প্রভৃতি স্ত্রীলিঙ্গ শব্দের সম্বোধনে দীর্ঘ ঈকার, হ্রস্ব হয় না। যথা,—হে শ্রী।

# কারক (১)।

১৬১। ক্রিয়ার সহিত যাহার অন্বয় আছে, তাহাকে কারক কহে।

১৬২। কারক ছয় প্রকার। যথা,—কর্ত্তা, কর্ম্ম, করণ, সম্প্রদান, অপাদান ও অধিকরণ।

## কর্ত্তা ( Nominative )।

১৬৩। যে ক্রিয়া নিষ্পন্ন করে বা করায়, তাহাকে কর্ত্তা কহে।

১৬৪। কর্তৃ-বাচ্য প্রয়োগে কর্ত্তায় প্রথমা বিভক্তি হয়। যথা,—শিশু-খেলিতেছে, লোকে বলে, ঘোড়ায় ঘাস খায় ইত্যাদি।

১৬৫। কতকগুলি কৃদন্ত পদের যোগে কর্ত্তায় (২) ষষ্ঠী হয়। যথা,—আমার পিপাসা, তোমার যাওয়া, হরির শয়ন ইত্যাদি।

তব্য, অনীয়, য প্রত্যয়ান্ত শব্দের যোগে কর্ত্তায় বিকল্পে ষষ্ঠী হয়। যথা,—বালকের পাঠ্য, বা বালক দ্বারা পাঠ্য ইত্যাদি।

১৬৬। বিদ্, মন্, বুধ্ ও পূজ্ এবং তদর্থ-বোধক ধাতুর উত্তর বর্ত্তমানে ক্ত প্রত্যয় হইলে, সেই ক্তপ্রত্যয়ান্ত পদের যোগে কর্ত্তায় ষষ্ঠী হয়। যথা,—আমার বিদিত, সকলের পূজিত, তাঁহার মত ইত্যাদি।

১৬৭। সমাপিকা ক্রিয়ার অব্যবহিত পূর্ব্বে 'তে' যুক্ত অসমাপিকা ক্রিয়া থাকিলে, কর্ত্তায় দ্বিতীয়া বা ষষ্ঠী বিভক্তি হয়। যথা,—আমায় বা আমার সকল সুখে জলাঞ্জলি দিতে হইল ; আমাকে বা আমার অবশ্যই

---

(১) "ক্রিয়ান্বয়ি কারকম্," ক্রিয়ানিমিত্তত্বং কারকত্বম্"। ক্রিয়ার সহিত যাহার অন্বয় থাকে তাহাকে কারক বলে। ইহাতে ক্রিয়ার বিশেষণও কারক মধ্যে গণ্য হইতে পারে ; কিন্তু বিশেষণ পদের স্বতন্ত্র কারকত্ব নাই ; সুতরাং ক্রিয়ার বিশেষণকে কারক বলা যায় না।

(২) এখানে কৃদন্ত পদ যে ধাতু হইতে নিষ্পন্ন হইয়াছে, সেই ধাতুর ক্রিয়াসাধক কর্ত্তা বুঝিতে হইবে।

করিতে হইবে। 'করিতে থাকে', 'হইতে থাকে' প্রভৃতি স্থলে হইবে না। যথা, — শিশু বয়োবৃদ্ধি-সহকারে স্ফূর্ত্তি লাভ করিতে থাকে ইত্যাদি।

১৬৮। ন -পূর্ব্বক 'লে'-যুক্ত অসমাপিকা ক্রিয়া, 'নয়' এই সমাপিকা ক্রিয়ার পূর্ব্বে থাকিলে, কর্ত্তায় দ্বিতীয়া বা ষষ্ঠী বিভক্তি হয় (১)। যথা, — আমাকে বা আমার না গেলে নয়।

১৬৯। দুই কর্ত্তার এক বিধ ক্রিয়াস্থলে কর্ত্তায় এ, য়, তে বিভক্তিও হয়। যথা—চোরে চোরে বা ভ্রাতায় ভ্রাতায় পরামর্শ করিতেছে; কখন বা শেষ পদে বিভক্তি থাকে। যথা,—পিতা-পুত্রে গমন করিতেছে, স্ত্রী-পুরুষে কথা কহিতেছে ইত্যাদি।

১৭০। যেখানে ণিজন্ত দৃশ্ ধাতু 'প্রতীয়মান' অর্থে ব্যবহৃত হয়, সেখানে কর্তৃ-পদে কে বিভক্তি হয়। যথা, — "পৃথিবী হইতে চন্দ্রকে ছোট দেখায়" অর্থাৎ ক্ষুদ্রবৎ প্রতীয়মান হয়। এইরূপ "তোমাকে কৃশ দেখাইতেছে" ইত্যাদি।

১৭১। কর্ম্মবাচ্য-প্রয়োগে কর্ত্তায় তৃতীয়া বিভক্তি হয়। যথা,—ব্যাঘ্র দ্বারা হরিণ আক্রান্ত হইয়াছে (২)।

ক। কর্ম্ম-বাচ্যে কর্তৃ-কারকে ষষ্ঠী বিভক্তিও হয়। যথা,—রামায়ণ কাহার রচিত? এই কাব্য ভগবান্ বাল্মীকির রচিত।

১৭২। কোন পদার্থে অন্য কিছু আরোপ করিয়া বর্ণনা করিলে ঐ

---

(১) বক্তার ইচ্ছানুসারে কতকগুলি ক্রিয়ার যোগে কর্তৃ-কারকে ষষ্ঠী হয়। যথা, —আমার ভাল লাগে না; তোমার সহে না; ইঁহার রোচে না; তাঁহার সহিত কাহারও বনে না ইত্যাদি।

(২) 'আমাকে করিতে হইবে' এই প্রয়োগকে কর্ম্মবাচ্য প্রয়োগ বলা যায়। 'ময়া কর্ত্তব্যম্'; সংস্কৃতে 'কর্ত্তব্যম্.' প্রাকৃতে 'করিঅব্বম্' এই প্রাকৃত হইতে বাঙ্গালায় 'করিতে হইবে' হইয়াছে। সুতরাং এস্থলে 'কে' তৃতীয়াবিভক্তি-সূচক।

পদার্থকে উদ্দেশ্য এবং ঐ আরোপিত পদকে বিধেয় কহে। যথা,—"বিদ্যা অমূল্য ধন।" এস্থলে বিদ্যা উদ্দেশ্য ও ধন বিধেয়

স্বাভাবিক বস্তুকে প্রকৃতি এবং তাহার অবস্থান্তরকে বিকৃতি কহে। যথা,—অম্ল যোগে দুগ্ধ দধি হয়। এস্থলে দুগ্ধ প্রকৃতি এবং দধি বিকৃতি। উদ্দেশ্য ও বিধেয় এবং প্রকৃতি ও বিকৃতি উভয়ে এক কারক।

## কর্ম্ম ( Accusative )।

১৭৩। যাহা করা যায়, তাহাকে কর্ম্ম (১) কহে।

১৭৪। কর্তৃ-বাচ্য প্রয়োগে কর্ম্মে দ্বিতীয়া বিভক্তি হয়। যথা—রামকে বল।

১৭৫। অপ্রাণি-বাচক শব্দের পরস্থিত কে বিভক্তির লোপ (২) হয়। যথা—গাড়ী আন, ফল পাড়। কিন্তু অপ্রাণি-বাচক শব্দের পর টি বা টা যোগ হইলে বিকল্পে কে বিভক্তি হইবে। যথা—লাউটি বা লাউটাকে কাট ইত্যাদি।

১৭৬। কর্ম্ম-কারক-স্থলে উদ্দেশ্য ও প্রকৃতি পদে বিভক্তি থাকে। যথা,—মাতাকে পরম দেবতা জ্ঞান করিবে; দুগ্ধকে দধি করিতেছে। এই গাড়ীকে ফিটন বলে, সেই ফলকে ম্যাঙ্গোষ্টিন্ বলে ইত্যাদি।

---

(১) এখানে করা যায় অর্থে—যাহা দেখা যায়, শুনা যায়, বলা যায় ইত্যাদি বুঝিতে হইবে।

"ক্রিয়তে যৎ তৎ কর্ম্ম।" "ক্রিয়াব্যাপ্যং কর্ম্ম।" কর্ত্তুর্ব্যাপারৈর্যৎ সাধ্যতে তৎ কর্ম্ম।" "ফলাশ্রয়ঃ কর্ম্ম, ব্যাপারাশ্রয়ঃ কর্ত্তা।"।

(২) সমাসের ব্যাস বাক্যে ক্রিয়াবাচক বিশেষ্যপদেও কে বিভক্তি হয়। যথা,—বিস্ময়কে আপন্ন = বিস্ময়াপন্ন ইত্যাদি।

১৭৭। মনুষ্য-ভিন্ন প্রাণি-বাচক শব্দের পরস্থিত কে বিভক্তির বিকল্পে লোপ হয়। যথা,—মৃগ ধর বা মৃগকে ধর ইত্যাদি।

১৭৮। কতকগুলি (১) ক্রিয়ার দুইটি কর্ম্ম থাকে, তাহার একটিকে প্রধান বা মুখ্য (২), এবং অপরটিকে অপ্রধান বা গৌণ কর্ম্ম কহে। কেবল গৌণ কর্ম্মে বিভক্তির যোগ হয়। যথা,—শিষ্য গুরুকে প্রশ্ন জিজ্ঞাসা করিতেছে। এস্থলে গৌণ কর্ম্ম গুরু পদে বিভক্তি যুক্ত হইল।

১৭৯। কতকগুলি কৃৎ প্রত্যয়ান্ত শব্দের যোগে কর্ম্মে ষষ্ঠী বিভক্তি হয়। যথা,—রাজার দর্শন, শোকের সংবরণ, গন্ধের আঘ্রাণ, আমার রক্ষক, সকলের স্রষ্টা ইত্যাদি।

১৮০। বিস্ময়-স্থলে কর্ম্মকারকে বিভক্তি থাকে না। যথা,—এমন সুন্দর পুরুষ কখনও দেখি নাই!

১৮১। কর্ম্মবাচ্যে কর্ম্মকারকে প্রথমা বিভক্তি হয়। যথা,—তিনি ব্যাঘ্র দ্বারা আক্রান্ত হইলেন, শ্যাম সর্প দ্বারা দষ্ট হইল ইত্যাদি স্থলে তিনি ও শ্যাম কর্ম্মকারক।

## করণ ( Instrumental )।

১৮২। ক্রিয়া সাধনের সর্ব্বপ্রধান উপায়কে করণ (৩) কহে।

---

(১) জিজ্ঞাসা, প্রার্থনা, প্রদর্শন, কথনার্থক প্রভৃতি

(২) ক্রিয়ার সহিত যে কর্ম্মের সাক্ষাৎ সম্বন্ধে অন্বয় আছে, তাহাকে মুখ্য ও যে কর্ম্ম অন্য কারক হইতে পারে, তাহাকে গৌণকর্ম্ম কহে।

(৩) সাধকতমং করণম্, কর্ত্রধীনং সাধনং, যদধীনা কর্ত্তুঃ প্রবৃত্তিঃ স হেতুরিতি সাধনহেত্বোর্ভেদঃ।

কোন ক্রিয়া সাধন করিতে যে যে উপকরণের প্রয়োজন হয়, তন্মধ্যে কর্ত্তার ঈপ্সিত প্রধান উপকরণ বা সাধনকে করণ কারক কহে; আর যাহা কর্ত্তার প্রয়োজক অর্থাৎ কর্ত্তা যাহার অধীন হইয়া কার্য্য করে, তাহাকে হেতু পদ কহে। করণ কারকের সহিত ক্রিয়ার অন্বয় থাকে; হেতু পদের সহিত ক্রিয়ার অন্বয় থাকে না। যথা—

১৮৩। করণ-কারকে তৃতীয়া বিভক্তি হয়। যথা,—অগ্নি দ্বারা পাক করিতেছে, যষ্টি দ্বারা প্রহার করিতেছে, হাত দিয়া খাইতেছে, মস্তকে করিয়া লইয়া যাইতেছে, কর্ণে শ্রবণ করা যায়, রণসজ্জায় সজ্জিত হইলেন ইত্যাদি।

১৮৪। ক্রীড়ার্থ ধাতুর করণে বিভক্তির কোন চিহ্ন থাকে না। যথা ;—তিনি তাস, দাবা, সতরঞ্চ বা পাশা খেলিতেছেন।

## সম্প্রদান ( Dative )।

১৮৫। যাহাকে কোন বস্তু দান করা যায় বা দিতে ইচ্ছা হয়, তাহাকে সম্প্রদান (১) কহে। সম্প্রদানে চতুর্থী বিভক্তি হয়।

১৮৬। পূজা, অনুগ্রহ অথবা ফলকামনা-পূর্ব্বক যাহাকে দান করা যায়, তাহাকেই সম্প্রদান কহে। যথা,—ব্রাহ্মণকে ধন দিতেছে, দরিদ্রকে অন্ন দাও, তৃষ্ণার্ত্তকে জল দান করিতেছে ইত্যাদি।

## অপাদান ( Ablative )।

১৮৭। যাহা হইতে কোন বস্তু বা ব্যক্তি চলিত, ভীত, গৃহীত, উৎপন্ন, পরাজিত, অন্তর্হিত, বিরত, রক্ষিত বা নিবারিত হয়, তাহাকে অপাদান কহে।

---

তিনি ক্রোধে অসি দ্বারা আঘাত করিতেছেন। এস্থলে 'অসি' আঘাত ক্রিয়ার প্রধান উপকরণ বা সাধন এবং এই ক্রিয়ার সহিত অন্বিত হওয়ায় 'অসি' করণকারক হইল; কিন্তু ক্রোধ আঘাত ক্রিয়ার সাধন নয়, ক্রোধের অধীন হইয়া অথবা ক্রোধপ্রযুক্ত কর্ত্তা আঘাত করিতেছে। সুতরাং ক্রোধ কর্ত্তার প্রযোজক মাত্র, আঘাত ক্রিয়ার সহিত অন্বিত নহে ; অতএব ইহা হেতুপদ।

(১) স্বত্ব ত্যাগ না করিলে সম্প্রদান হয় না। যথা,—রজককে বস্ত্র দাও, এস্থলে স্বত্ব ত্যাগ না হওয়ায় সম্প্রদান হইল না।

ক। দেয় বস্তুর দানে সম্প্রদান হয় না। যথা—রাজাকে রাজস্ব দিতেছে, ভৃত্যকে বেতন দিলাম ইত্যাদি।

১৮৮। অপাদান কারকে পঞ্চমী বিভক্তি (১) হয়। যথা—বৃক্ষ হইতে ফল পড়িতেছে, ব্যাঘ্র হইতে ভয় পাইতেছে, মেঘে বৃষ্টি হয়, জলে বাষ্প হয়, তিনি আহারে বিরত হইলেন, পাঠে ক্ষান্ত হইলেন, পরীক্ষায় উত্তীর্ণ হইলেন ইত্যাদি।

১৮৯। যাহা হইতে শ্রবণ বা উপদেশ গ্রহণ করা যায়, তাহাও অপাদান কারক। যথা,—লক্ষ্মণ মুখে শুনিলাম, গুরু-সকাশে উপদিষ্ট হইলাম ইত্যাদি।

## অধিকরণ ( Locative )।

১৯০। ক্রিয়ার আধারকে অধিকরণ কহে।

১৯১। অধিকরণ-কারকে সপ্তমী বিভক্তি হয়। যথা,—"রাম রাজ-পদে প্রতিষ্ঠিত হইলেন।"

.৯২। অধিকরণ তিন প্রকার। যথা,—কালাধিকরণ, আধারাধিকরণ ও ভাবাধিকরণ। যথা,—গ্রীষ্মে মেঘোদয়ে, চিত্তে আনন্দোদয় হয়।

১৯৩। যে সময়ে ক্রিয়া নিষ্পন্ন হয়, ঐ সময়কে কালাধিকরণ কহে। যথা,—রাত্রিতে চন্দ্র উদিত হয়।

১৯৪। যে স্থানে কোন কার্য্য হয়, সেই স্থানকে আধারাধিকরণ কহে। যথা,—বিদ্যালয়ে অধ্যয়ন করিতেছে।

আধারাধিকরণ তিন প্রকার। যথা,—ঐকদেশিক, বৈষয়িক ও ব্যাপক। ঐকদেশিক যথা,—কাননে সিংহ আছে অর্থাৎ কাননের একদেশে সিংহ আছে। বৈষয়িক যথা,—ধর্ম্মে মতি আছে অর্থাৎ ধর্ম্ম-

---

(১) কখন কখন ভয়-শব্দ-যোগে অপাদানে ষষ্ঠী হয়। যথা,—দস্যুর ভয়, চোরের ভয় ইত্যাদি। বক্তার বলিবার ইচ্ছাকে বিবক্ষা বলে। এইরূপ পঞ্চমী স্থলে ষষ্ঠীকে বিবক্ষা হেতু ষষ্ঠী বলে। 'আমা হইতে একার্য্য সিদ্ধ হইবে না' এস্থলেও আমা-হইতে বিবক্ষা হেতু তৃতীয়া স্থলে পঞ্চমী।

বিষয়ে মতি আছে। ব্যাপক যথা,—তিলে তৈল আছে, অর্থাৎ তিল ব্যাপিয়া তৈল আছে (১)।

১৯৫। যাহার ক্রিয়া অন্য কর্ত্তার ক্রিয়ার কাল নির্ণয় করে, তাহাকে ভাব কহে। যথা,—সূর্য্যোদয়ে অন্ধকার দূরীভূত হইল। এস্থলে "সূর্য্যের উদয়" অন্ধকারের দূর হওয়ার কাল নির্ণয় করিতেছে বলিয়া "সূর্য্যোদয়ে" ভাবে সপ্তমী।

অধিকরণ কারকে দিবস প্রভৃতি কালবাচক এবং বাটী প্রভৃতি স্থানবাচক পদে কখন কখন সপ্তমী বিভক্তির চিহ্ন থাকে না। যথা,—আমি সে দিবস বলিয়াছিলাম, এখন বাটী যাইব না।

কখন কখন বাক্যাংশ বা বাক্য, কারকরূপে ব্যবহৃত হয়। যথা,—"কিরূপে তাঁহার চিত্ত-বিনোদন সম্পাদন করিতে হয়," এস্থলে 'চিত্ত-বিনোদন সম্পাদন করিতে' এই বাক্যাংশ 'হয়' এই ক্রিয়ার কর্ত্তৃকারক।

"না জানি কি সর্ব্বনাশ ঘটিবেক," এস্থলে 'কি সর্ব্বনাশ ঘটিবেক," এই বাক্য "না জানি" ক্রিয়ার কর্ম্ম।

বর্ত্তমান সময়ে বাঙ্গালা ভাষার যেরূপ অবস্থা, তাহাতে কারকের বিভক্তি-নির্ণয় সহজ ব্যাপার নহে। প্রায় সকল কারকেই একাকার বিভক্তি দেখা যায়। যথা, -লোকে বলে, শত্রুগণে বিনাশিব, হাতে মারে, দীনে দাও, পাঠে ক্ষান্ত, ধর্ম্মে মতি ; ঘোড়ায় খায়, আমায় দাও, রণসজ্জায় সজ্জিত, তোমায় দিলাম. পরীক্ষায় উত্তীর্ণ, শয্যায় শয়ন ইত্যাদি। এ অবস্থায় শিক্ষার্থিগণ বাক্যের অর্থানুসারে কারক-নির্ণয়ে

---

(১) বোপদেব আধারাধিকরণ চারি প্রকার স্বীকার করিয়াছেন। "সামীপ্যাশ্লেষ-বিষয়ৈর্ব্যাপ্ত্যাধারশ্চতুর্ব্বিধঃ।" গঙ্গায় গিয়াছেন অর্থাৎ গঙ্গার তীরে গিয়াছেন এস্থলে লক্ষণাশক্তি দ্বারা গঙ্গাতীরে গিয়াছেন, বুঝাইতেছে। সুতরাং অতিরিক্ত সামীপ্যাধার-স্বীকারের আবশ্যকতা দেখা যায় না।

প্রবৃত্ত হইবেন। কালে ভাষার উন্নতি-সহকারে বিভক্তির আকার স্থিরীকৃত হইলে, এরূপ গোলযোগ নিবারিত হইতে পারে।

## অর্থ-বিশেষ ও শব্দ-বিশেষ-যোগে বিভক্তি।

### প্রথমা।

১৯৬। আহ্বান করাকে সম্বোধন কহে। সম্বোধনে প্রথমা বিভক্তি হয়। সম্বোধন পদের পূর্ব্বে প্রায়ই হে, অহে, ভোঃ, অয়ি প্রভৃতি সম্বোধন-সূচক অব্যয় ব্যবহৃত হয়। যথা,—হে বিভো, ভো নভোমণ্ডল, অয়ি জীবিত-নাথ! সম্বোধন-পদ প্রযুক্ত হইলে অন্য বাক্যের আকাঙ্ক্ষা থাকে।

১৯৭। সম্বোধনের বহুবচনে কর্ত্তৃ-কারকের বহুবচনের ন্যায় রূপ হয়। যথা,—হে বালকেরা, হে ভ্রাতৃ-গণ ইত্যাদি।

১৯৮। যে স্থলে ক্রিয়া-পদ নাই, কেবল কোন পদের প্রয়োগ হয়, তাহার উত্তর প্রথমা বিভক্তি (১) হইয়া থাকে। যথা,—বৃক্ষ, লতা, নদী, দিক্, রাজা ইত্যাদি।

১৯৯। মিথ্যা, বৃথা, ইতি, বলিয়া, দিয়া, নামে প্রভৃতি শব্দের যোগে প্রথমা বিভক্তি হয় (২)। যথা,—পুত্র বিনা সংসার মিথ্যা, ধর্ম্ম বিনা জীবন বৃথা, নিবেদন ইতি. তাহাকে বন্ধু বলিয়া জানি, নক্ষত্র-গহনের মধ্য দিয়া, গ্রামের ভিতর দিয়া, রঘু নামে রাজা ইত্যাদি।

---

(১) ইহাকে লিঙ্গার্থে বা ক্রিয়া-রাহিত্যে প্রথমা কহে।

(২) সর্ব্বনাম শব্দের উত্তর বিনা, ব্যতীত, ব্যতিরেকে, ভিন্ন, ছাড়া প্রভৃতি যোগ করিতে হইলে, কেহ কেহ আমাবিনা তোমা-ব্যতিরেকে, আপনাভিন্ন এইরূপ লিখিয়া থাকেন; কিন্তু বহুবচনে প্রথমার বহুবচনান্ত পদের উত্তর উক্ত শব্দ সকলের যোগ করেন, যেমন আমরা বিনা ইত্যাদি।

## দ্বিতীয়া।

২০০। বিনা শব্দ পূর্ব্বে থাকিলে দ্বিতীয়া বিভক্তি হয়। যথা,—বিনা মেঘে বজ্রাঘাত, বিনা তপস্যায় ইত্যাদি। বিনা ও ব্যতীত শব্দ পরে থাকিলে, ঐ দ্বিতীয়া বিভক্তির লোপ হয়। যথা,—ধন বিনা সংসার-যাত্রা নির্ব্বাহ হয় না, অধ্যয়ন ব্যতীত জ্ঞান হয় না।

২০১। ধিক্ শব্দের যোগে দ্বিতীয়া বিভক্তি হয়। যথা,—তোমায় ধিক্, তোমার জীবনে ধিক্।

২০২। ক্রিয়ার বিশেষণে দ্বিতীয়া বিভক্তি হয়, কিন্তু কোন কোন স্থলে দ্বিতীয়ার চিহ্ন থাকে না। যথা,—কুশলে আছেন, সুখে থাকুন, শীঘ্র যাও ইত্যাদি।

২০৩। ব্যাপ্তি-অর্থে পথ ও কালবাচক শব্দের উত্তর দ্বিতীয়া বিভক্তি হয়; কিন্তু বিভক্তির কোন চিহ্ন থাকে না। যথা,—বিন্ধ্যগিরি বহু ক্রোশ বিস্তৃত; দুই বৎসর পড়িলাম ইত্যাদি।

## তৃতীয়া।

২০৪। হেতু (১) অর্থে ও প্রয়োজনার্থ শব্দ-যোগে তৃতীয়া বিভক্তি হয়। যথা,—ভয়ে কাঁপিতেছে, আমাদের ধনে প্রয়োজন নাই, "কি ফল বিলাপে তব কি ফল রোদনে" ইত্যাদি।

২০৫। নাম, জাতি প্রভৃতি শব্দের উত্তর ভেদ বুঝাইতে তৃতীয়া বা সপ্তমী হয়। যথা,—কালিদাস নামে কবি, জাতিতে ব্রাহ্মণ ছিলেন; ইহাদ্বারা কালিদাসকে অন্য লোক ও জাতি হইতে পৃথক্ করা হইতেছে।

---

(১) অতীত কারণকে হেতু এবং ভাবী কারণকে নিমিত্ত কহে। যথা,—"ভয়ে কাঁপিতেছে" এস্থলে অগ্রে ভয় হইয়াছে, পরে কাঁপিতেছে। 'চলিলাম বাহিরেতে সমীর-সেবনে' অর্থাৎ সমীর সেবন করিব বলিয়া চলিলাম।

ক। উপলক্ষণে তৃতীয়া বিভক্তি হয়। যথা,—"সহস্র প্রসূন-নেত্রে আছে অবস্থিত" এস্থলে 'প্রসূন-নেত্রে' উপলক্ষণে তৃতীয়া।

২০৬। মনস্ শব্দের যোগে ব্যক্তিবাচক শব্দের উত্তর চতুর্থী বিভক্তি হয়। যথা,—তাঁহাকে নমস্কার। অন্যত্র যথা,—মাতৃ-চরণে নমস্কার ইত্যাদি।

## পঞ্চমী।

২০৭। কাল-পরিমাণ ও পথ-পরিমাণার্থে প্রথম কাল বা পথবাচক শব্দের উত্তর পঞ্চমী বিভক্তি হয়। যথা,—বৈশাখ হইতে চৈত্র ১২ মাস; যশোহর হইতে কলিকাতা ৩২ ক্রোশ।

২০৮। বসিয়া প্রভৃতি অসমাপিকা ক্রিয়ার অর্থ বুঝাইলে ঐ ক্রিয়ার অধিকরণ পদে পঞ্চমী বিভক্তি হয়। যথা,—ছাদ হইতে (ছাদে বসিয়া) চন্দ্র দেখিতেছে, বৃক্ষ হইতে (বৃক্ষে উঠিয়া) দেখিতেছি।

২০৯। আরম্ভ অর্থে এবং পৃথক্ ও অন্যার্থ শব্দের যোগে পঞ্চমী বিভক্তি হয়। যথা,—প্রথম হইতে শেষ পর্য্যন্ত; ধান্য হইতে তূষ পৃথক্। মিত্র ভিন্ন অন্য কে পরিত্রাণ করিতে সমর্থ? ইত্যাদি স্থলে পঞ্চমী বিভক্তির লোপ হয় বুঝিতে হইবে।

২১০। তুলনায় উৎকর্ষ বুঝাইতে পূর্ব্ব পদের উত্তর পঞ্চমী বিভক্তি হয়। যথা—স্বর্গ হইতে মাতা গরীয়সী।

## ষষ্ঠী।

২১১। হেতু ও হেতু-বাচক শব্দ পরে থাকিলে, পূর্ব্ব পদে ষষ্ঠী বিভক্তি হয়। যথা,—বিপদের হেতু, সুখের নিমিত্ত, তাহার জন্য পীড়ার কারণ ইত্যাদি। তরে, লাগিয়া প্রভৃতি হেতুবাচক শব্দ পদ্যে ব্যবহৃত হয়। কখন কখন 'তরে' যোগে বিভক্তির চিহ্ন থাকে না।

২১২। অপেক্ষা ও অপেক্ষার্থ শব্দ পরে থাকিলে ষষ্ঠী বিভক্তি হয়।

কোন কোন স্থানে বিভক্তির চিহ্ন থাকে না। যথা,—তুমি আমার চেয়ে বড়, তরু অপেক্ষা গিরি সারবান্ ইত্যাদি।

২১৩। সম্বন্ধে (১) ষষ্ঠী বিভক্তি হয়। যথা,—আমার গৃহ, তোমার বস্ত্র ইত্যাদি।

২১৪। তুল্য ও তুল্যার্থ শব্দ-যোগে ষষ্ঠী হয়। যথা,—পিতার তুল্য শ্রদ্ধেয়, মাতার ন্যায় হিতৈষিণী, বিদ্যার মত ধন ইত্যাদি।

২১৫। নির্দ্ধারে (২) ষষ্ঠী ও সপ্তমী হয়। যথা,—তিনি দাতার অগ্রগণ্য, শঠের শিরোমণি; কবি-মধ্যে কালিদাস শ্রেষ্ঠ।

২১৬। সহার্থ শব্দ-যোগে ষষ্ঠী হয়। যথা,—মূর্খের সহবাস বিপৎ-কারণ ইত্যাদি।

২১৭। কখন কখন বিশিষ্ট, নির্ম্মিত, জাত, যোগ্য প্রভৃতি অর্থে ষষ্ঠী বিভক্তি হয়। যথা,—গুণের (গুণ বিশিষ্ট) দেবর; মৃত্তিকার (মৃত্তিকা নির্ম্মিত) পাত্র, বৃদ্ধ বয়সের (বৃদ্ধ-বয়োজাত) সন্তান, সুখের (সুখময়ী) ঊষা, পুরস্কারের (যোগ্য) উপযুক্ত ইত্যাদি।

২১৮। দুই বিশেষ্যের অভেদ কল্পনা স্থলে ষষ্ঠী বিভক্তি হয়। যথা—শোকের ঝড় অর্থাৎ শোকরূপ ঝড়; লঙ্কার পঙ্কজ-রবি, অর্থাৎ লঙ্কারূপ পঙ্কজের রবি; সুখের সাগর অর্থাৎ সুখরূপ সাগর ইত্যাদি।

২১৯। প্রতি, উপরি, সমীপ, অধঃ, অধীন, পর, মধ্যে, পশ্চাৎ, পক্ষে প্রভৃতি শব্দ ও তাহাদের বাচক শব্দের যোগে ষষ্ঠী হয়। যথা,—

---

(১) সম্বন্ধ, অবয়বাবয়বিত্ব, জন্য-জনকত্ব, স্ব-স্বামিত্ব, কার্য্য কারণ-ভাব আধারাধেয়-ভাব প্রভৃতি অনেক-বিধ। যথা,—বৃক্ষের পত্র—এস্থলে বৃক্ষ অবয়বী এবং পত্র অবয়ব; অতএব পত্র ও বৃক্ষের অবয়বাবয়বিভাব সম্বন্ধ হইল, ঐরূপ দ্রুপদের তনয়া—জন্য-জনকত্ব সম্বন্ধ। পিতার আলয়—স্ব-স্বামিত্ব সম্বন্ধ; অগ্নির উত্তাপ—কার্য্যকারণ ভাব সম্বন্ধ, কলসের জল—আধারাধেয় ভাব সম্বন্ধ ইত্যাদি।

(২) জাতি, গুণ ও ক্রিয়ার উৎকর্ষাপকর্ষ দ্বারা সজাতীয় হইতে পৃথক্ করণের নাম নির্দ্ধার।

সিংহের প্রতি, চাঁদের পানে, আকাশের দিকে; ছাদের উপরি, প্রাচীরের উর্দ্ধে, গাছের উপরে ; গঙ্গার সমীপে, গৃহের নিকটে, গরুর কাছে ; পর্ব্বতের অধঃ, বৃক্ষের নিম্নে, গাছের নীচে ; রাজার অধীন, ক্রোধের বশীভূত, রাগের বশে ; বৃষ্টির পর, তাহার অনন্তর, পড়ার শেষে ; গৃহের মধ্যে, খনির অভ্যন্তরে, ঘরের ভিতরে ; ইন্দুরের পশ্চাৎ, ঘোড়ার পিছে ; রাজার পক্ষে ; পিতার অনুগত (১) ইত্যাদি।

কখন কখন প্রতি যোগে বিভক্তির লোপ হয়। যথা,—সুশীল শিক্ষা প্রতি মনোযোগী, মণ প্রতি ইত্যাদি।

২২০। কখন কখন পূরণার্থে ষষ্ঠী বিভক্তি হয়। যথা,—পাঁচের (পঞ্চম) প্রতিজ্ঞা ইত্যাদি।

২২১। কখন কখন সপ্তমী বিভক্তি স্থানে ষষ্ঠীর প্রয়োগ হয়। যথা, —"সীতা তথায় দুই যমজ তনয় প্রসব করিয়াছেন, তাহার সন্দেহ নাই" এস্থলে তাহার অর্থ তদ্বিষয়ে। ইহাকেও বিবক্ষা হেতু ষষ্ঠী বলা যায়।

## সপ্তমী।

২২২। নিমিত্তার্থে সপ্তমী ও ষষ্ঠী বিভক্তি হয়। যথা,—"চলিলাম বাহিরেতে সমীর-সেবনে" (সমীর-সেবনের নিমিত্ত) হোমের (হোম নিমিত্ত) ঘৃত ইত্যাদি।

২২৩। ক্রিয়ার সহিত অন্বয় না থাকায়, সম্বোধন ও সম্বন্ধ পদ কারক-মধ্যে গণ্য হয় না।

## অনুশীলনার্থ প্রশ্নাবলী।

১। কারক কাহাকে বলে? কোন্ কোন্ স্থলে কর্ত্তায় ষষ্ঠী হয়?

---

(১) অনুসার, অনুযায়ী, অনুগমন, অনুকূল, অনুজ প্রভৃতি যে সকল শব্দের আদিতে 'অনু' এই উপসর্গ আছে, সেই সকল শব্দ পরে থাকিলে, পূর্ব্বপদে প্রায়ই ষষ্ঠী বিভক্তি হয়।

২। নিম্নলিখিত ষষ্ঠী-বিভক্ত্যন্ত পদগুলির ষষ্ঠী বিভক্তির কারণ লিখ।

প্রভুর বিদিত, প্রভুর রক্ষক, প্রভুর গৃহ, প্রভুর সদৃশ, প্রভুর অগ্রগণ্য, প্রভুর সহিত, প্রভুর প্রতি, প্রভুর নিকট, প্রভুর স্নানোদক, প্রভুর বশীভূত, প্রভুর পক্ষে, প্রভুর গমন, প্রভুর অনুগত।

৩। নিম্নলিখিত বাক্যে যে যে পদে যে যে কারক আছে, তাহা লিখ।

দ্বিজ-তনয় অতি প্রত্যূষে গাত্রোত্থান করিয়া, দেবতাদিগকে বলি দিবার নিমিত্ত বন হইতে স্বহস্তে নানা বৃক্ষের ফল-পুষ্পাদি সংগ্রহ করিতেছেন।

৪। সর্ব্বপ্রকার কারক-বিশিষ্ট চারিটি বাক্য রচনা কর।

## বিশেষণ (Adjective)।

২২৪। যদ্দ্বারা কাহাকে বিশেষ করা যায় অর্থাৎ যে শব্দ দ্বারা কাহারও গুণ বা অবস্থাদির প্রকাশ হয়, তাহাকে বিশেষণ কহে।

বিশেষণ ত্রিবিধ;—বিশেষ্যের বিশেষণ, বিশেষণের বিশেষণ ও ক্রিয়ার বিশেষণ।

বিশেষ্যের বিশেষণ (১) বিশেষ্যের গুণ বা অবস্থাদি প্রকাশ করে। যথা,—বিদ্বান্ মনুষ্য, যুবা পুরুষ ইত্যাদি স্থলে 'বিদ্বান্' পদে মনুষ্যের গুণ এবং 'যুবা' পদে পুরুষের অবস্থা প্রকাশিত হইতেছে।

বিশেষণ, বিশেষ্যের অর্থের সঙ্কোচ-বিধান করে। মনুষ্য শব্দে সকল মনুষ্যকে বুঝায়, কিন্তু বিদ্বান্ মনুষ্য বলিলে, মনুষ্যের মধ্যে যাঁহারা বিদ্বান্, কেবল তাঁহাদিগকে বুঝায়।

যে সকল বিশেষণ স্বভাব-সিদ্ধ, সে সকল প্রায়ই পূর্ব্বে থাকে, আর যে সকল বিশেষণ কারণান্তরাপেক্ষ, সে গুলি প্রায়ই পরে থাকে। যথা,—"স্বভাব-ধীর রাম সীতার অপবাদ-শ্রবণে চঞ্চলচিত্ত হইলেন"। এরূপ স্থলে পূর্ব্ববর্ত্তী বিশেষণকে উদ্দেশ্য বিশেষণ এবং পরবর্ত্তী বিশেষণকে বিধেয় বিশেষণ কহে।

---

(১) বিশেষ্যের বিশেষণ বলিলে বিশেষ্য-ভাবাপন্ন সর্ব্বনামেরও বিশেষণ বুঝিতে হইবে।

বাঙ্গালা ভাষায় সর্ব্বনাম শব্দের পূর্ব্বে বিশেষণের ব্যবহার প্রায়ই দেখা যায় না। তুই এক স্থলে প্রয়োগ আছে। যথা,—"অক্ষম আমি কবি-কীর্ত্তি লাভে অভিলাষী", "পাপকারিণী আমি গিয়া দেখিলাম" "মূর্খ তিনি, যিনি ঈশ্বরে অবিশ্বাস করেন"।

২২৫। অতিশয়, সমুদায়, প্রসর, অর্দ্ধ, বিশেষ, সত্য, পাপ, কল্যাণ প্রভৃতি কতকগুলি শব্দ কখন বিশেষ্য, কখন বা বিশেষণের ন্যায় ব্যবহৃত হয়। যথা,—অতিশয় শীত হইয়াছে, আগ্রহাতিশয়-সহকারে জিজ্ঞাসা করিলেন; সমুদায় ব্যাপার অবলোকন করিলাম; সেই সমুদায় লক্ষ্মণকে দেখাইলেন; "প্রসর যেরূপ সরঃ ঊর্দ্ধে শোভা পায়", "দেখ চারু যুগ্ম ভুরু ললাট-প্রসর" ইত্যাদি।

বিশেষ্যের উল্লেখ না থাকিলে, বিশেষণ শব্দও কখন কখন বিশেষ্যের ন্যায় ব্যবহৃত হয়। যথা—বিজ্ঞেরা কহেন, তুয়েরই অবয়ব-গত সৌসাদৃশ্য আছে, আমার এ বিষয়ে কিঞ্চিৎ বক্তব্য আছে; ইত্যাদি স্থলে 'বিজ্ঞ' 'তুই' এবং 'বক্তব্য' বিশেষণ হইলেও বিশেষ্যের ন্যায় ব্যবহৃত হইয়াছে।

২২৬। যাহা বিশেষণের গুণ বা অবস্থা প্রকাশ করে, তাহাকে বিশেষণের বিশেষণ কহে। যথা,—পরম পবিত্র, অতিশয় লজ্জিত, অতি অদ্ভুত ইত্যাদি।

২২৭। যাহা ক্রিয়ার অবস্থা প্রকাশ করে, তাহাকে ক্রিয়ার বিশেষণ (১) কহে। যথা,—ধীরে ধীরে যাইতেছে, শীঘ্র আসিতেছে, সহসা বলিল ইত্যাদি।

---

(১) শীঘ্র, সত্বর, অবশ্য, মিথ্যা, সতত, নিরন্তর, প্রায়, অকস্মাৎ হঠাৎ, অচিরাৎ, যুগপৎ, সহসা ইত্যাদি। এবং অল্পে অল্পে, আস্তে আস্তে, কানে কানে, পুনঃপুনঃ, মুহুর্মুহুঃ, ভূয়োভূয়ঃ, ধীরে ধীরে, ক্রমে ক্রমে, বার বার, ঘন ঘন ইত্যাদি যুগ্ম শব্দগুলি ক্রিয়ার বিশেষণ।

বহুব্রীহি সমাস করিয়া যে সকল শব্দের শেষে এ বা য় বিভক্তি এবং পূর্ব্বক বা পুরঃসর শব্দ থাকে, তাহারা প্রায়ই ক্রিয়ার বিশেষণ। যথা,—অবিলম্বে রথ প্রস্তুত

ক। কখন কখন ক্রিয়াবাচক বিশেষ্যের পরে "মাত্র" প্রত্যয় করিলে ক্রিয়ার বিশেষণ হয়। যথা,—'কুশ ও লবকে দেখিবামাত্র সভামণ্ডপে মহান্ কোলাহল উপস্থিত হইল', 'তিনি শ্রবণ-মাত্র বিস্মিত হইলেন'।

খ। কখন কখন 'করিয়া', 'দিয়া' প্রভৃতি অব্যয় শব্দ-যোগে ক্রিয়ার বিশেষণ সূচিত হয়। যথা,—ভাল করিয়া পড়, মন দিয়া শুন, কিঞ্চিৎ কিঞ্চিৎ করিয়া গ্রহণ করিবে ইত্যাদি।

গ। তস্, চশস্, চ্বৎ প্রত্যয়ান্ত শব্দ অব্যয় ও প্রায়শঃ ক্রিয়ার বিশেষণ। যথা,—বস্তুতঃ তিনি বলেন নাই, ক্রমশঃ বল, তীরবৎ ছুটিতেছে ইত্যাদি।

## সর্ব্বনাম ( Pronoun )।

২২৮। সকল নামের পরিবর্ত্তে যাহা ব্যবহৃত হয়, তাহাকে সর্ব্বনাম কহে।

প্রায়ই বিশেষ্য পদ, বাক্য বা বাক্যাংশের পরিবর্ত্তে সর্ব্বনামের ব্যবহার দেখিতে পাওয়া যায়।

২২৯। পুনরুক্তি-দোষ পরিহার করিবার নিমিত্ত বিশেষ্যের পরিবর্ত্তে সর্ব্বনামের প্রয়োগ হইয়া থাকে।

২৩০। যে সকল সর্ব্বনাম বিশেষ্যের পরিবর্ত্তে ব্যবহৃত হয়, তাহারা বিশেষ্য-স্থানীয়। যথা,—অস্মদ্, যুষ্মদ্, ভবৎ, অদস্, ইদম্ প্রভৃতি।

---

কর, অবিরল-ধারায় বৃষ্টি হইল, বিনয়-পূর্ব্বক নিবেদন করিল, সস্নেহ-সম্ভাষণ-পুরঃসর কহিতে লাগিলেন ইত্যাদি।

সুখে, আনন্দে, বেগে, বিক্রমে, ত্বরায়, নিশ্চয়, আদরে, যত্নে, পুলকে, কুশলে, সঙ্গে, সমভিব্যাহারে, উদ্দেশে প্রভৃতি পদ ক্রিয়া-বিশেষণরূপে ব্যবহৃত হয়। যথা,—'পূর্ব্বমুখে সুখে গজ-গমনে চলিল'; 'আনন্দে করিল বঙ্গে বিজয়-ঘোষণা'; 'তীরবৎ ছুটে বেগে মৃগ-আক্রমণে'; 'বহুক্ষণ শিলাসহ বিক্রমে যুঝিয়া'; 'ত্বরায় আনিল নৌকা বামাস্বর শুনি'; 'জানিলাম নিশ্চয় যে নাহিক নিষ্কৃতি'; সকলে কুশলে আছেন? ইত্যাদি।

অধিকাংশ সর্ব্বনাম বিশেষণ। যথা—সর্ব্ব, এক, একতর, একতম, অন্য, অন্যতর, অন্যতম, ইতর, পর, অপর ইত্যাদি।

২৩১। সর্ব্ব, উভ, উভয়, এক, একতর, একতম, অন্য, অন্যতর, অন্যতম, ইতর, পর, অপর, স্ব, যদ্, তদ্ (১), এতদ্, কিম্, ইদম্, অদস্ (২), যুষ্মদ্, অস্মদ্, ভবৎ (৩) ইত্যাদি সংস্কৃত সর্ব্বনাম, শব্দগুলির উত্তর প্রত্যয়যোগে নিষ্পন্ন শব্দ বাঙ্গালা ভাষায় প্রচলিত আছে।

কতকগুলি সর্ব্বনাম শব্দের উত্তর বিভক্তি যোগ করিলে রূপের যেরূপ পরিবর্ত্তন হয় তাহা পরপৃষ্ঠায় প্রদর্শিত হইল—

---

(১) যদ্, তদ্, ইদম্, অদস্, কিম্ প্রভৃতি সর্ব্বনাম বিশেষণ হইতে পারে।

(২) ইদমস্তু সন্নিকৃষ্টং সমীপতরবর্ত্তি চৈতদো রূপম্।
অদসস্তু বিপ্রকৃষ্টং তদিতি পরোক্ষে বিজানীয়াৎ ॥

(৩) যুষ্মদ্, অস্মদ্ ও ভবৎ সংস্কৃত সর্ব্বনাম শব্দ ; সমাস-কালে বা যখন উহাদের উত্তর কোন সংস্কৃত প্রত্যয় যোগ করা যায়, তখন উহাদের অবিকৃত বা বিকৃত ভাবের উত্তর প্রত্যয়-যোগে শব্দ নিষ্পন্ন হয়। যথা,—যুষ্মদীয়, অস্মদ্দেশীয়, অস্মদীয়, যাদৃশ, তাদৃশ, ত্বদীয়, মদীয়, ভবাদৃশ, ভবদীয় ইত্যাদি।

কেহ কেহ বিবেচনা করেন যে, প্রাকৃত ভাষার 'তুমম্' হইতে তুমি, 'অহম্মি' হইতে আমি এবং 'অপ্পণ' হইতে আপনি সর্ব্বনাম শব্দ বাঙ্গালা ভাষায় গৃহীত হইয়াছে।

আত্মন্ হইতে অপ্পণ ( আত্মাদেরপ্পণাদিশ্চ ) প্রাকৃত ; বোধ হয়, তাহা হইতে বাঙ্গালায় আপন শব্দ গৃহীত হইয়া থাকিবে। কিন্তু আমরা ঐ শব্দ সংস্কৃত সর্ব্বনাম ভবৎ শব্দের অর্থে প্রয়োগ করিয়া থাকি। হিন্দী আপ্ শব্দও আত্মন্ শব্দ হইতে উৎপন্ন ; উহাও ঐ অর্থে প্রযুক্ত হয়। নিজে বা স্বয়ং অর্থেও আপন শব্দের বহুল প্রয়োগ দেখা যায়।

বাঙ্গালায় আত্মন্ ও ভবৎ শব্দের রূপ-গত কোন প্রভেদ দেখা যায় না ; কেবল কেহ কেহ ষষ্ঠীর একবচনে নিজের অর্থে 'আপনার' এবং মহাশয়ের অর্থে 'আপনকার' পদের প্রয়োগ করিয়া থাকেন।

| সংস্কৃত সর্ব্বনাম শব্দ | বাঙ্গালা সর্ব্বনাম শব্দ। | | | |
|---|---|---|---|---|
| | সম্ভ্রম-সূচক। | | অসম্ভ্রম-সূচক | |
| | প্রথমার এক বচনে যে রূপ হয়। | দ্বিতীয়াদি বিভক্তি-যোগ কালের রূপ। | প্রথমার এক বচনে যে রূপ হয়। | দ্বিতীয়াদি বিভক্তি-যোগ কালের রূপ। |
| অস্মদ্ | আমি | আমা | মুই | মো |
| যুষ্মদ্ | তুমি | তোমা | তুই | তো |
| ভবৎ | আপনি | আপনা | | |
| যদ্ | যিনি (১) | যাঁহা | যে | যাহা, যা |
| তদ্ | তিনি | তাঁহা | সে | তাহা, তা |
| ইদম্ | ইনি | ইঁহা | এ | ইহা, এ |
| অদস্ | উনি | উঁহা | ও, ঐ | উহা, ও |
| এতদ্ | এই | ইঁহা | এ, এই | ইহা, এ |
| কিম | কে, কেহ | কাঁহা | কে | কাহা, কা(২) |

২৩২। বাঙ্গালা ভাষায় সর্ব্বনাম শব্দের স্ত্রীলিঙ্গ বা পুংলিঙ্গ জন্য রূপভেদ হয় না।

২৩৩। কোন বস্তু বা ব্যক্তি নিকটে থাকিলে, তাহার পরিবর্ত্তে ইনি, এ, এই বা ইহা ব্যবহৃত হয়, আর অপেক্ষাকৃত দূরে থাকিলে অঙ্গুলি নির্দ্দেশ দ্বারা সঙ্কেত-বিশেষে উনি, ও, ঐ বা উহা শব্দ ব্যবহৃত হয়।

---

(১) যিনি, তিনি, ইনি, উনি, সম্ভ্রম সূচক স্থলে, মুই গ্রাম্যভাষায় এবং তুই অসম্ভ্রম ও স্নেহ-প্রদর্শন-স্থলে ব্যবহৃত হয়।

(২) তৃতীয়া, পঞ্চমী, ষষ্ঠী ও সপ্তমীর একবচনে কিসের দ্বারা, কিসে থেকে কিসের এবং কিসে পদও হয়।

কয়েকটি সর্ব্বনামের প্রথমা ও দ্বিতীয়া বিভক্তির রূপ

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| প্রথমা | আমি | আমরা |
| দ্বিতীয়া | আমাকে | আমাদিগকে |
| প্রথমা | তুমি | তোমরা |
| দ্বিতীয়া | তোমাকে | তোমাদিগকে |
| প্রথমা | আপনি | আপনারা |
| দ্বিতীয়া | আপনাকে | আপনাদিগকে |
| প্রথমা | যিনি | যাঁহারা |
| দ্বিতীয়া | যাঁহাকে | যাঁহাদিগকে |
| প্রথমা | তিনি | তাঁহারা |
| দ্বিতীয়া | তাঁহাকে | তাঁহাদিগকে |
| প্রথমা | ইনি | ইঁহারা |
| দ্বিতীয়া | ইঁহাকে | ইঁহাদিগকে |
| প্রথমা | উনি | উঁহারা |
| দ্বিতীয়া | উঁহাকে | উঁহাদিগকে |
| প্রথমা | এই | ইঁহারা |
| দ্বিতীয়া | ইঁহাকে | ইঁহাদিগকে |
| প্রথমা | কে | কাহারা |
| দ্বিতীয়া | কাহাকে | কাহাদিগকে |

অন্যান্য বিভক্তির রূপ মানব শব্দের ন্যায়।

২৩৪। বাঙ্গালা ভাষায় সমাস-স্থলে বা প্রত্যয়-যোগে 'সর্ব্ব' সর্ব্ব-

নামের ব্যবহার দেখা যায়। যথা,—সর্ব্বাঙ্গ, সর্ব্বজ্ঞ, সর্ব্বব্যাপী, সর্ব্বত্র, সর্ব্বথা, সর্ব্বদা ইত্যাদি।

গদ্যে 'সর্ব্ব' সর্ব্বনামের স্বতন্ত্র-রূপে ব্যবহার প্রায়ই দেখা যায় না। কেবল পদ্যে অপভ্রষ্ট-রূপে প্রথমার একবচনে সবে, সবা; দ্বিতীয়ার এক বচনে সবারে; ষষ্ঠীর একবচনে সবাকার ইত্যাদি পদ প্রচলিত আছে। কখন কখন আমা, তোমা, তাহা প্রভৃতি সর্ব্বনামের যোগে অপভ্রষ্ট 'সর্ব্ব' সর্ব্বনামের ব্যবহার দেখা যায়। যথা,—আমা সবা, তোমা সবা, তো সবারে, সে সবারে ইত্যাদি।

সংস্কৃত ভাষায় 'সকল' শব্দ বিশেষণ, বাঙ্গালা ভাষায়ও উহা বিশেষণ রূপে প্রযুক্ত হইয়া থাকে। যথা,—"সকল বিষয়ের সবিশেষ পর্য্যালোচনা করিয়া" ইত্যাদি।

বাঙ্গালা ভাষায় আরও একটি 'সকল' শব্দের ব্যবহার দেখা যায়, তাহা সংস্কৃত 'সর্ব্ব' সর্ব্বনাম হইতে উৎপন্ন। যথা,—"সকলে আলেখ্য-দর্শনে প্রবৃত্ত হইলেন" ইত্যাদি।

কখন কখন আমা, তোমা, তাহা ইত্যাদি সর্ব্বনামের যোগেও 'সকল' সর্ব্বনামের ব্যবহার দেখা যায়। যথা,—আমরা সকলে, তোমরা সকলে, সে সকল, তাহারা সকলে ইত্যাদি।

## অব্যয় ( Indeclinable )।

২৩১। যে সকল শব্দ, সকল লিঙ্গ, বচন ও বিভক্তিতে একরূপ, তাহাদের নাম অব্যয় (১)।

---

(১) "সদৃশং ত্রিষু লিঙ্গেষু সর্ব্বাসু চ বিভক্তিষু।
বচনেষু চ সর্ব্বেষু যন্ন ব্যেতি তদব্যয়ম্॥"

বাঙ্গালা ভাষায় তথা যথা প্রভৃতি অব্যয়ে বিভক্তির যোগ দেখা যায়। যথা—"প্রতিহারী তৎক্ষণাৎ তথা হইতে প্রস্থানপূর্ব্বক অষ্টাবক্র-সমভিব্যাহারে তাঁহাদের সম্মুখে উপস্থিত হইল", "হা নাথ! কোথায় রহিলে?" ইত্যাদি।

অব্যয়ের উত্তর বিভক্তি লুপ্ত থাকে। কতকগুলি অব্যয় বিশেষ্য-বৎ। যথা,—আজি, এখন, কখন, যখন, যবে, অদ্য, অন্যদা, অস্তম, একদা, কদা, দিবা, প্রাতঃ, শম্, শ্বস্, সায়ম, স্বর্, হ্যস্ ইত্যাদি।

কতকগুলি অব্যয় বিশেষণ-রূপে ব্যবহৃত হয়। যথা,—আর, কেমন, কেবল, সহিত, অতি, ঈষৎ, উচ্চৈঃ, কিঞ্চিৎ, নানা, পুনঃ, ভূয়ঃ মিথ্যা, মৃষা, বৃথা, শনৈঃ, সম্যক্ ইত্যাদি।

আঃ, আজি, আর, (১), আহা, ই, ইস্, উস্, উহু, এখন, এবে, ও, ওঃ, কখন, কবে, কভু কাজেকাজেই, কালি, কি, কিবা, কেন, কেননা, কেমন, কেবল, কোন, খানা, খানি, গাছা, গাছি, চাইকি, চাইতে, ছি, ছিছি, টা, টি, টী, তখন, তবু, তবে, তাই, তেমন, দিয়া, নহিলে, না, বলিয়া, বটে, ভাল, মরি মরি, যখন, যবে, যাই, যেন যেমন, যেহেতু, সনে, সহিত, হইতে, হাহা, হাঁ, ইত্যাদি বাঙ্গালা অব্যয়।

নিম্নলিখিত সংস্কৃত অব্যয়গুলি বাঙ্গালা ভাষায় ব্যবহৃত হইতেছে।

অচিরাৎ, অতএব, অতি, অতীব, অথচ, অথবা, অদ্য, অধঃ, অধি, অধিকন্তু, অধুনা, অনু, অন্তর, অন্যথা, অন্যদা, অপি, অধি, অরে, অলম্, অবশ্যম্, অস্তু, অস্তম্, অহো, আঃ, ইতি, ইদানীং, ইহ, ঈষৎ, উচ্চৈঃ, উপ, একদা, এব, এবং, কদা, কিঞ্চিৎ, কিন্তু, কিম্, কিংবা, খলু, চিরম্, ঝটিতি, তৎ, ততঃ, তথা, তদা, তদানীম্, তাবৎ, তিরস্, তূষ্ণীম্, দিবা, ধিক্, ন, নচেৎ, নতুবা, নমঃ, নানা, নির্, পরন্তু, পশ্চাৎ, পুনঃ, পুরঃ, পুরা, পৃথক্, প্রতি, প্রত্যুত, প্রভৃতি, প্রাক্, প্রাতঃ প্রাদুঃ, প্রায়ঃ, ভূয়ঃ, ভোঃ, মিথ্যা, মুহুঃ, মৃষা, যৎ, যতঃ, যথা, যদি, যদ্যপি, যাবৎ, যুগপৎ, রে, বরং, বহিঃ, বিনা, বৃথা, শনৈঃ, শম্, শশ্বৎ, শ্রৎ, শ্বস্, সংবৎ, সদা, সদ্যঃ,

(১) 'আর' এই অব্যয় কখন কখন সর্ব্বনামরূপে ব্যবহৃত হয়। যথা—"আমার মত পাষণ্ড ও পাষাণ-হৃদয় আর নাই", এখানে 'আর' অর্থে অন্য কেহ।

সনা, সমন্তাৎ, সম্, সম্প্রতি, সম্যক্, সর্ব্বথা, সর্ব্বদা, সহ, সহসা, সাক্ষাৎ, সায়ম্, সুতরাং, স্বয়ম্, স্বর্, স্বস্তি, হঠাৎ, হা, হে, হ্রস্ ইত্যাদি।

২৩৬। প্র, পরা, অপ, সম্, নি, অব, অনু, নির্, দুর্, বি, অধি, সু, উৎ, পরি, প্রতি, অভি, অতি, অপি, উপ, আ—ধাতুর পূর্ব্বে থাকিয়া তাহার বিশেষ বিশেষ অর্থ প্রকাশ করে, ইহাদিগকে উপসর্গ কহে।

অব্যয় শব্দ নানা ভাগে বিভক্ত। যথা,—সংযোজক, বিয়োজক, সঙ্কোচক, বিস্ময়াদি-সূচক, অনুকার-বোধক, সমুচ্চয়-সূচক, সম্বোধন-সূচক, বিভক্তি-সূচক, বাক্যালঙ্কার-সূচক ইত্যাদি।

২৩৭। যে সকল অব্যয় এক পদের বা এক বাক্যের সহিত অন্য পদের বা বাক্যের যোজনা করে, তাহারা সংযোজক অব্যয়। যথা,—এবং, ও, আর, অথচ, অধিকন্তু, সুতরাং, অতএব ইত্যাদি।

২৩৮। যে সকল অব্যয়, পদ ও বাক্য প্রভৃতির অন্বয় পৃথক করিয়া দেয়, তাহাদিগকে বিয়োজক কহে। যথা,—নচেৎ, নয়ত, নহিলে, প্রত্যুত, কিংবা, বা, তথাপি, অন্যথা ইত্যাদি।

২৩৯। যে সকল অব্যয় অর্থের সঙ্কোচ-বিধান করে, তাহাদিগকে সঙ্কোচক অব্যয় কহে। যথা,—কিন্তু, পরন্তু, বরং ইত্যাদি।

২৪০। যে সকল অব্যয় বিস্ময়, শোক হর্ষ প্রভৃতি আন্তরিক ভাব প্রকাশিত করে, তাহাদিগকে বিস্ময়াদি-সূচক কহে। যথা,—হায়, আহা, মরি ইত্যাদি।

২৪১। কতকগুলি অব্যয় উপমা-সূচক। যথা,—ন্যায়, যেমন, তেমন, যেরূপ, সেরূপ ইত্যাদি।

২৪২। কতকগুলি অব্যয় দ্বারা অব্যক্ত শব্দের অনুকরণ করা যায়। যথা,—ঝন্ ঝন্, টন্ টন্, টক্ টক্, ঠক্ ঠক্, টং টং, ঢং ঢং, মর্ মর্, শর্ শর্, শন্ শন্ ইত্যাদি।

২৪৩। 'ও' প্রভৃতি কতকগুলি অব্যয়কে সমুচ্চয় সূচক কহে। যথা,—আমিও সেইস্থানে যাইব ইত্যাদি।

২৪৪। কতকগুলি অব্যয় সম্বোধন-সূচক। যথা, অয়ি, অরে, হে, অহে, ভো, হ্যাদে, রে ইত্যাদি।

২৪৫। যে সকল অব্যয় বিভক্তির সূচনা করে, তাহাদিগকে বিভক্তি-সূচক অব্যয় কহে। যথা,—কে, দ্বারা, হইতে, অপেক্ষা, অবধি ইত্যাদি।

২৪৬। যে সকল অব্যয় প্রযুক্ত হইয়া কোথাও কোন অর্থই প্রকাশ করে না, কোথাও অর্থের দৃঢ়তা সম্পাদন করে, কোথাও বা অর্থের বৈলক্ষণ্য প্রকাশ করে, তাহাদিগকে বাক্যালঙ্কার কহে। যথা,—"তাই ত, ঠিক্ যেন আর্য্যপুত্র হর-ধনু উত্তোলন করিয়া ভাঙ্গিতে উদ্যত হইয়াছেন," "বৎস! বলিতে কি, যদি অন্তঃসত্ত্বা না হইতাম," ইত্যাদি স্থলে 'তাই ত', 'বলিতে কি', শব্দ বাক্যালঙ্কার অব্যয়।

২৪৭। কি, কই, কোথা, কেন প্রভৃতি অব্যয় প্রায়ই প্রশ্ন-বোধক।

অব্যয়ের ব্যবহার বাক্য-প্রকরণে দ্রষ্টব্য। ]

# সমাস ( Compound words )।

২৪৮। পরস্পর অন্বয় থাকিলে দুই বা তদধিক পদের একপদীভাবকে সমাস (১) কহে।

২৪৯। সমাস করিলে সমস্যমান পূর্ব্ব পূর্ব্ব পদের বিভক্তির লোপ হয়। শেষপদে বিভক্তি যুক্ত হয়।

২৫০। সমাসের সংখ্যা-বিষয়ে অনেক মত-ভেদ আছে। কোন কোন

---

(১) সমস্যতে সংক্ষিপ্যতে অনেন ইতি সমাসঃ।

সমাস শব্দের অর্থ সংক্ষিপ্ত করা; যথা,—রাজার পুত্র = রাজপুত্র; এস্থলে ষষ্ঠী বিভক্তির লোপ করিয়া পদকে সংক্ষিপ্ত করা হইল।

ব্যাকরণ-লেখকের মতে সমাস ছয় প্রকার। যথা,—দ্বন্দ্ব, তৎপুরুষ, কর্ম্মধারয়, দ্বিগু, বহুব্রীহি ও অব্যয়ীভাব। কেহ কেহ চারি প্রকার স্বীকার করেন। যথা—দ্বন্দ্ব, তৎপুরুষ, বহুব্রীহি ও অব্যয়ীভাব। তন্মতে কর্ম্মধারয় ও দ্বিগু, তৎপুরুষের অন্তর্গত। কাহারও মতে সমাস অষ্টবিধ। যথা,—দ্বন্দ্ব, তৎপুরুষ, কর্ম্মধারয়, দ্বিগু, বহুব্রীহি, অব্যয়ীভাব, নিত্য ও উপপদ। উপপদ তৎপুরুষেরই অবান্তর ভেদ-মাত্র। নিত্য সমাস সর্ব্বসমাসের অন্তর্গত।

২৫১। সমাসদ্বারা বাক্য সংক্ষিপ্ত ও সুশ্রাব্য হয়। বঙ্গীয় কবিগণ কখন কখন ছন্দের অনুরোধে সমাস করেন না। ফলতঃ সমাস করা বা না করা প্রায়ই প্রয়োগ-কর্ত্তার ইচ্ছাধীন। সমাস করা হইলে, সেই পদকে সমস্ত-পদ এবং সমাসের অবয়বীভূত পদ-সমূহকে বিশ্লিষ্ট করিলে যে বাক্য হয়, তাহাকে ব্যাস-বাক্য, সমাস-বিগ্রহ বা বিগ্রহ-বাক্য বলিয়া থাকে। শ্রুতি-কটু স্থলে সমাস না করাই ভাল।

## দ্বন্দ্ব ( Copulative )।

২৫২। সর্ব্ব-পদার্থ-প্রধান দ্বন্দ্ব অর্থাৎ যে সকল পদের সমাস করা যায়, তাহাদের প্রত্যেকের অর্থ প্রধান-রূপে প্রতীয়মান হইলে দ্বন্দ্ব সমাস হয় (১)।

---

(১) দ্বন্দ্ব সমাস তিন প্রকার। যথা,—ইতরেতর, সমাহার ও একশেষ। পরস্পর অপেক্ষাহেতু একক্রিয়-সম্বন্ধ বুঝাইলে যে দ্বন্দ্ব সমাস হয়, তাহাকে ইতরেতর কহে। যথা,—দেব ও অসুর=দেবাসুর। সমাহার দ্বন্দ্বে সমাহার দ্বারা এককালে সংহতিরূপে অনেক পদের অর্থ প্রতীতি হয়। যথা,—অহি ও নকুল=অহি-নকুল। একশেষ দ্বন্দ্বে যে যে পদে সমাস করা যায়, তন্মধ্যে একটি মাত্র পদ অবশিষ্ট থাকে এবং পদসংখ্যানুসারে বচন প্রযুক্ত হয়। যথা,—তিনি ও তুমি ও আমি=আমরা। সংস্কৃত ভাষায় এই সমাসের বহুল উদাহরণ পাওয়া যায়; বাঙ্গালা ভাষায় অতি বিরল।

৫৯৪। অথু:—বেপ্, বম্, স্ফূর্জ্জ প্রভৃতি কতকগুলি ধাতুর উত্তর ভাববাচ্যে অথু হয়। যথা,—বেপ্+অথু=বেপথু ইত্যাদি

৫৯৫। শতৃ।—পরস্মৈপদী ও উভয়পদী ( ১ ) ধাতুর উত্তর বর্ত্তমান কালে কর্ত্তৃ-বাচ্যে শতৃ প্রত্যয় হয়। অৎ থাকে। যথা,—গল্+শতৃ=গলৎ, অস্=শতৃ=সৎ ( ২ ), জ্বল্+শতৃ=জ্বলৎ, জীব্+শতৃ=জীবৎ ( ৩ ), ইত্যাদি।

৫৯৬। শান।—আত্মনেপদী বা উভয়পদী ধাতুর উত্তর বর্ত্তমান কালে কর্ত্তৃ-বাচ্যে শান হয়। আন থাকে। অকারের পর হইলে শান স্থানে মান হয়। যথা-সম্ভব গুণ-কার্য্য হয়। যথা,—শী+শান—শয়ান, বৃত্+শান=বর্ত্তমান, বৃধ্+শান=বর্দ্ধমান ঐরূপ লম্বমান, বেপমান, যজমান, বিরাজমান; যঙন্তধাতু—রোরুদ্যমান, দেদীপ্যমান। সনন্ত ধাতু—জিজ্ঞাসমান। নামধাতু—দুর্ম্মনায়মান, শব্দায়মান ইত্যাদি।

জন্ ধাতুর উত্তর শান প্রত্যয় করিলে জায়মান হয়।

৫৯৭। ঋকারান্ত ধাতুর ঋ স্থানে রিয় এবং বিদ্ প্রভৃতি ধাতুর উত্তর য হয়। যথা,—মৃ+শান=ম্রিয়মাণ, বিদ্+শান=বিদ্যমান, দীপ +শান=দীপ্যমান ইত্যাদি।

৫৯৮। আস্ ধাতুর উত্তর শান প্রত্যয়ে আসীন হয়।

৫৯৯। ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে শান হয়; শান হইলে ধাতুর পরে যকারের আগম হয়। ঐ য পরে দা, ধা, মা, গৈ, পা, হা ও স্থা ধাতু স্থানে যথাক্রমে দী, ধী, মী, গী, পী, হী ও স্থী আদেশ হয়। যথা,—দা+

---

( ১ ) পরিশিষ্ট দেখ।

( ২ ) শতৃপ্রত্যয় পরে অস্ ধাতুর অকারের লোপ হয়।

( ৩ ) অমিত্র অর্থে দ্বিষ্ ধাতুর উত্তর শতৃ প্রত্যয়ে দ্বিষৎ পদ হয়; ইহাতে ক্রিয়ার অর্থ নাই। সংস্কৃতে ভ্বাদি তুদাদি দিবাদি চুরাদিগণীয় ধাতুর উত্তর অ হয় সেই সেই স্থানে শানস্থানে মান হয়। দিবাদি ধাতুর উত্তর অকারান্ত যকারের আগম হয়, সুতরাং উহাও অকারান্ত। এইরূপ যঙন্ত, সনন্ত ধাতুও অকারান্ত।

শান=দায়মান, অনু—মা+শান=অনুমীয়মান। গ্রহ্. প্রচ্ছ প্রভৃতি ধাতুর স্থানে গৃহ্, পৃচ্ছ্ প্রভৃতি আদেশ হয়। যথা,—গৃহ্যমাণ, পৃচ্ছ্যমান ইত্যাদি। ইকারান্ত ও উকারান্ত ধাতুর হ্রস্ব স্বর দীর্ঘ হয়। যথা—উপচীয়মান, স্তূয়মান ইত্যাদি।

৬০০। স্যতৃ।—পরস্মৈপদী বা উভয়পদী ধাতুর উত্তর ভবিষ্যৎ কালে কর্ত্তৃ-বাচ্যে স্যতৃ হয়। স্যৎ থাকে। যথা,—ভূ+স্যতৃ=ভবিষ্যৎ, ভাবষ্য (১)।

৬০১। স্যমান।—আত্মনেপদী বা উভয়পদী ধাতুর উত্তর ভবিষ্যৎ-কালে কর্ত্তৃবাচ্যে স্যমান হয়। প্রয়োগানুসারে ইকারাগম ও গুণকার্য্য হয়। যথা,—উদ্-পদ্+স্যমান=উৎপৎস্যমান (৫৪সূত্র)।

৬০২। পরস্মৈপদী ও আত্মনেপদী ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে স্যমান প্রত্যয় হয়। যথা,—বচ্+স্যমান=বক্ষ্যমাণ (৫৫৭সূত্র) ইত্যাদি।

৬০৩। ক্বসু, কান।—পরস্মৈপদী ও আত্মনেপদী ধাতুর উত্তর অতীত কালে কর্ত্তৃ-বাচ্যে যথাক্রমে ক্বসু ও কান হয়। ক্বসু ও কান পরে থাকিলে ধাতুর দ্বিত্ব কার্য্য হয়। ক্বসুর বস্ ও কান প্রত্যয়ের আন থাকে। যথা—যুধ্+কান=যুযুধান ইত্যাদি।

বিদ্ ধাতুর উত্তর শতৃ স্থানে ক্বসু হয়। যথা,—বিদ্+শতৃ স্থানে ক্বসু=বিদ্বস্।

৬০৪। তৃন্, ণক।—ধাতুর উত্তর কর্ত্তৃ-বাচ্যে তৃন্ ও ণক প্রত্যয় হয়। তৃ ও অক থাকে। যথা,—কৃ+তৃন্=কর্ত্তা, যুধ্+তৃন্=যোদ্ধা, বুধ্+তৃন্=বোদ্ধা, পা+তৃন্=পাতা, হু+তৃন্=হোতা. জি+তৃন্=জেতা, সূ+তৃন্=সবিতা, রচি+তৃন্=রচয়িতা,স্থাপি+তৃন্=স্থাপয়িতা। নী+ণক=নায়ক, পচ্+ণক=পাচক, পরি-অট্+ণক=পর্য্যাটক,

(১) ভবিষ্য পুরাণ, এস্থলে স্যতৃ প্রত্যয়ের ৎ লোপ হয়।

কৃ+ণক=কারক, দা+ণক=দায়ক ( ৫৪৬ সূত্র ), গৈ+ণক=গায়ক, জনি+ণক=জনক ইত্যাদি।

বারি-বহ্+ণক=বলাহক (মেঘ) পদ নিপাতন-সিদ্ধ।

৬০৫। ষক।—নৃৎ, রন্জ্ ও খন্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ষক প্রত্যয় হয়। অক থাকে। যথা,—নৃৎ+ষক=নর্ত্তক, রন্জ্+ষক=রজক (১), খন্+ষক=খনক ইত্যাদি।

৬০৬। থক, টনণ।—গৈ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে থক ও টনণ্ প্রত্যয় হয়। টনণ্ এর অন থাকে। যথা,—গৈ+থক=গাথক ; গৈ +টনণ্=গায়ন।

৬০৭। অন।—নন্দি প্রভৃতি ধাতুর উত্তর কর্ত্তৃ-বাচ্যে অন প্রত্যয় হয়। যথা,—নন্দি+অন=নন্দন, ক্রুধ্+অন=ক্রোধন, কুপ্+অন= কোপন,জন-অর্দ্দি+অন=জনার্দ্দন, মধু-সূদ্+অন=মধু-সূদন ইত্যাদি।

৬০৮। ণ।—শ্বস্, ব্যধ্, তন্, দা প্রভৃতি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ণ হয় ; অ থাকে। যথা,—ব্যধ্+ণ=ব্যাধ, দা+ণ=দায়, রম্—ণিচ্+ ণ=রাম ইত্যাদি। দু ধাতুর উত্তর বিকল্পে হয়। যথা,=দাব, দব।

৬০৯। ষণ্। কর্ম্ম পদের পরস্থিত ধাতুর উত্তর কর্ত্তৃ-বাচ্যে ষণ হয় ; অ থাকে। যথা,—কুম্ভ-কৃ+ষণ্=কুম্ভকার ; ঐরূপ, স্বর্ণকার, শাস্ত্রকার, কর্ম্মকার, সূত্রধার, দ্বারপাল, তন্তুবায় ইত্যাদি।

৬১০। অন্। পচাদি ধাতুর উত্তর কর্ত্তৃ-বাচ্যে অন্ হয়। অ থাকে ; যথা—সৃপ্+অন্=সর্প, চর্+অন্=চর, ফুল্ল্+অন্=ফুল্ল, দিব্+ অন্=দেব, ধৃ+অন্=ধর, দায়-অদ্+অন্ দায়াদ। চর্+অন্= চরাচর (২) ঐরূপ্ চলাচল পদ নিপাতন-সিদ্ধ।

---

(১) ষক প্রত্যয় পরে রন্জ্ ধাতুর উপান্ত্য ন্‌কারের লোপ হয়।

(২) চর ও অচর পদে সমাস করিয়াও চরাচর পদ হয়।

৬১১। কর্ম্ম পদের পরস্থিত হৃ, বহ্, ধৃ ধাতুর উত্তর অন্ হয়। যথা,—রোগ-হর, গন্ধবহ, মহীধর ইত্যাদি।

উপপদের পরবর্ত্তী অর্হ্ ধাতুর উত্তর অন্ হয়। যথা—পূজার্হ, নিন্দার্হ, ধন্যবাদার্হ ইত্যাদি।

রাত্রি শব্দের পরস্থিত চর্ ধাতুর উত্তর অন্ প্রত্যয় করিলে রাত্রিচর ও রাত্রিঞ্চর পদ হয়।

৬১২। ক।—প্রী, কৄ, গৄ, জ্ঞা (১) এবং যে সকল ধাতুর উপধা স্থানে ই বা উ আছে, সেই সকল ধাতুর উত্তর কর্তৃ-বাচ্যে ক হয়, অ থাকে। প্রী স্থানে প্রিয় আদেশ হয়। যথা,—প্রী + ক = প্রিয়, বুধ্ + ক = বুধ, কাম-দুহ্ + ক + আপ্ = কামদুঘা (২)।

৬১৩। ট। কর্তৃবাচ্যে কর্ম্মকারকের পরবর্ত্তী কৃ ধাতুর উত্তর ট হয়। অ থাকে। যথা,—দিবাকর, কিঙ্কর, পুষ্টিকর, বলকর, স্বাস্থ্যকর, বিভাকর ইত্যাদি।

অগ্র ও পুরস্ শব্দের পরস্থিত সৃ ধাতুর উত্তর কর্তৃ-বাচ্যে ট হয়। যথা,—অগ্রসর, পুরঃসর ইত্যাদি।

৬১৪। টক্। অধিকরণ কারকের পরবর্ত্তী চর্ ধাতুর উত্তর কর্তৃ-বাচ্যে টক্ হয়, অ থাকে। যথা,—পার্শ্বচর, বনচর, বনেচর, খচর, খেচর (১৯১), জলচর, ভূচর ইত্যাদি।

৬১৫। কর্ম্ম উপপদে থাকিলে হন্ ও গৈ ধাতুর উত্তর কর্তৃবাচ্যে টক্ হয়, অ থাকে। হন্ স্থানে ঘ্ন আদেশ হয়। যথা,—পিতৃঘ্ন, বাতঘ্ন, শত্রুঘ্ন (৩), কৃতঘ্ন, সাম — গৈ + টক্ = সামগ (৪)।

---

(১) জ্ঞা ধাতুর পূর্ব্বে উপসর্গ থাকিলে ড প্রত্যয় হয়।
(২) ক প্রত্যয় পরে দুহ্ ধাতুর হ্ স্থানে ঘ হয়।
(৩) হন্ ধাতুর হ স্থানে ঘ হইলে ন মূর্দ্ধন্য হয় না।
(৪) টক্ পরে ঐকারের লোপ হয়।

৬১৬। ড। হন্, জন্, গম্ প্রভৃতি ধাতু এবং কারক পদ বা উপ-সর্গের পরস্থিত আকারান্ত ধাতুর উত্তর কর্তৃবাচ্যে ড হয়; অ থাকে। যথা,—ক্লেশ-অপ-হন্+ড=ক্লেশাপহ, অনু-জন্+ড=অনুজ, গিরি-শী+ড=গিরিশ, বি-আ-ঘ্রা+ড=ব্যাঘ্র, আতপ ত্রৈ+ড=আতপত্র, পূর্ণি-মা+ড+আপ্=পূর্ণিমা, বসু-ধা+ড+আপ্=বসুধা, বিশাল-দা+ড=বিশারদ, দায় আ-দা+ড=দায়াদ, আশু-গম্+ড=আশুগ, ভুজ-গম্+ড=ভুজগ, সু-ধে+ড+আপ্=সুধা, নি শো+ড+আপ্=নিশা।

বিহায়স্-গম্+ড=বিহগ, উরস্-গম্+ড=উরগ, ত্বরা-গম্+ড=তুরগ পদ নিপাতন-সিদ্ধ।

৬১৭। খ, খশ্।—নিম্নলিখিত পদগুলি কর্তৃবাচ্যে খ ও খশ্ প্রত্যয়-যোগে সিদ্ধ হয়।

পর—তপ্+খ=পরন্তপ—শত্রুপীড়ক।

ললাট—তপাখ্=ললাটন্তপ—ললাট-তাপকারী (সূর্য্য)।

প্রিয়—বদ্+খ=প্রিয়ংবদ—প্রিয়বাদী।

বশ—বদ+খ=বশংবদ—বশবর্ত্তী।

সর্ব্ব—কষ+খ=সর্ব্বঙ্কষ—পাপ।

অভ্র—কষ্+খ=অভ্রঙ্কষ—মেঘস্পর্শী।

বিশ্ব—ভৃ+খ+আপ্=বিশ্বম্ভরা—পৃথ্বী।

পুর—ধৃ+খ+ঈপ্=পুরন্ধ্রী—পতি-পুত্রবতী নারী।

পতি—বৃ+খ+আপ্=পতিংবরা—পতি-নির্ব্বাচন-কারিণী।

সর্ব্ব—সহ্+খ+আপ্=সর্ব্বংসহা—পৃথ্বী।

বসু—ধৃ+খ+আপ্=বসুন্ধরা—পৃথ্বী।

পুর—দৃ+খ=পুরন্দর—ইন্দ্র।

ধন—জি+খ=ধনঞ্জয়—অর্জ্জুন।

ভয়—কৃ+খ=ভয়ঙ্কর—ভয়ানক।

শুভ—কৃ+খ=শুভঙ্কর—হিতকারী।

স্তন—ধে+খশ্=স্তনন্ধয়—স্তন্যপায়ী।

জন—এজি+খশ্=জনমেজয়—পরীক্ষিৎপুত্র।

৬১৮। নিম্নস্থ পদগুলি কর্ত্তৃবাচ্যে খ ও খশ্ প্রত্যয়ে নিপাতনসিদ্ধ :

অরুস্—তুদ্+খশ্=অরুন্তুদ—মর্ম্মপীড়ক।

অসূর্য্য—দৃশ্+খশ্=অসূর্য্যম্পশ্য—যে সূর্য্য দেখে নাই।

স্বয়ম্—বৃ+খ+আপ=স্বয়ংবরা—স্বয়ং-বর-নির্ব্বাচয়িত্রী।

ইরা—মদ্+খ=ইরম্মদ—বজ্রাগ্নি।

ধুর—ধৃ+খ=ধুরন্ধর—ভারবহ।

ভুজ—গম্+খ= { ভুজঙ্গ, ভুজঙ্গম } ... সর্প।

ত্বরা—গম্+খ= { তুরঙ্গ, তুরঙ্গম } ... অশ্ব।

বিহায়স্-গম্+খ= { বিহঙ্গ, বিহঙ্গম } ... পক্ষী।

পত—গম্+খ= { পতঙ্গ, পতঙ্গম } ... পক্ষী, সূর্য্য।

৬১৯। খি।—আত্মন্, উদর ও কুক্ষি শব্দের পরস্থিত ভৃ ধাতুর উত্তর কর্ত্তৃ-বাচ্যে খি প্রত্যয় হয়; ই থাকে। যথা—আত্মম্ভরি ইত্যাদি।

৬২০। খ্য।—আপনাকে মানে যে এই অর্থে মন্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে খ্য হয়, য থাকে। যথা,—কৃতার্থম্মন্য, বিজ্ঞম্মন্য, অভিজ্ঞম্মন্য ইত্যাদি।

৬২১। ডু।—স্বয়ং, সম্, বি, শম্ ও প্র-পূর্ব্বক ভূ ধাতুর উত্তর ডু হয়; উ থাকে। কর্ত্তৃ-বাচ্যে যথা—বি-ভূ + ডু = বিভু ঐরূপ প্রভু, স্বয়ম্ভু। শম্—ভূ + ডু = শম্ভু পদ অপাদান-বাচ্যে হয়।

৬২২। ণিন্।—গ্রহ্ প্রভৃতি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ণিন্ হয়, ইন্ থাকে। যথা—গ্রহ্ + ণিন্ = গ্রাহী; কৃ + ণিন্ = কারী, বদ্ + ণিন্ = বাদী, স্থা + ণিন্ = স্থায়ী ইত্যাদি।

ভবিষ্যদর্থে আগামী, ভাবী প্রভৃতি পদ ব্যবহৃত হয়।

উপসর্গ ও উপপদের পরবর্ত্তী ধাতুর উত্তর ণিন্ হয়। যথা,—অধি—কৃ + ণিন্ = অধিকারী, ঐরূপ মিত্র-দ্রোহী, প্রিয়বাদী, সত্যবাদী ইত্যাদি।

৬২৩। কর্ম্মপদের পরবর্ত্তী হন্ ধাতুর উত্তর ণিন্ হয়। যথা,—পিতৃঘাতী (৫৪৬), মিত্রঘাতী ইত্যাদি।

৬২৪। ইন্।—শ্রম্ প্রভৃতি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ইন্ হয়। যথা,—শ্রমী, রক্ষী, মন্ত্রী, জয়ী, সংযমী ইত্যাদি।

৬২৫। ঘিনুণ্।—যুজ্ প্রভৃতি ধাতুর উত্তর শীলার্থে কর্ত্তৃবাচ্যে ঘিনুণ্ হয়। ঘ ও ণ ইৎ যায়, ইন্ থাকে। যথা,—যুজ্ + ঘিনুণ্ = যোগী, বি-বিচ্ + ঘিনুণ্ = বিবেকী, অনু-রন্জ্ + ঘিনুণ্ = অনুরাগী ইত্যাদি।

৬২৬। ইষ্ণু।—শীল, ধর্ম্ম ও কুশল অর্থে ভ্রাজ্, উৎ + পত্, অলং + কৃ, নির্ + আ + কৃ, ভূ, চর, সহ্, রুচ্, বৃত্, বৃধ্ প্রভৃতি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ইষ্ণু প্রত্যয় হয়। যথা,—সহ্ + ইষ্ণু = সহিষ্ণু, বৃধ্ + ইষ্ণু = বর্দ্ধিষ্ণু ইত্যাদি।

৬২৭। ঞ্উক।—শীলার্থে ভূ, গম্ প্রভৃতি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ঞ্উক প্রত্যয় হয়। উক থাকে। যথা,—ভূ + ঞ্উক = ভাবুক।

৬২৮। স্নুক্।—শীলার্থে ভূ, জি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে স্নুক্ প্রত্যয় হয়। স্নু থাকে। যথা,—জি + স্নুক্ = জিষ্ণু ইত্যাদি।

৬২৯। ক্নু।—শীলার্থে ক্ষিপ্. ত্রস্, গৃধ্, ধৃষ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ক্নু প্রত্যয় হয়। ক ইৎ যায়। যথা,—গৃধ্+ক্নু=গৃধ্নু, ধৃষ্+ক্নু=ধৃষ্ণু ইত্যাদি।

৬৩০। রু, ষাক।—শীলার্থে শদ্, মি ভী প্রভৃতি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে রু এবং বৃ ধাতুর উত্তর ষাক প্রত্যয় হয়। ষাক প্রত্যয়ের আক থাকে। রু পরে মি স্থানে মে হয়, যথা—শদ্+রু=শক্রু (১), ঐরূপ মেরু, ভীরু ইত্যাদি। বৃ+ষাক=বরাক।

৬৩১। ঘুর কুর।—শীলার্থে মিদ্, ভাস্. ভন্জ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ঘুর প্রত্যয় হয়। উর থাকে। যথা,—মিদ্+ঘুর=মেদুর ঐরূপ ভাস্বর, ভঙ্গুর।

শীলার্থে ভিদ্, ছিদ্, বিদ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে কুর প্রত্যয় হয়। উর থাকে। যথা,—বিদ+কুর=বিদুর ইত্যাদি।

৬৩২। ক্ষ্বরপ্।—শীলার্থে নশ্, জি, গম্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ক্ষ্বরপ্ প্রত্যয় হয়। বর থাকে। যথা,—নশ্+ক্ষ্বরপ্=নশ্বর ইত্যাদি।

৬৩৩। উক।—শীলার্থে জাগ্ ধাতুর এবং যঙন্ত যজ্, জপ্ বদ্ ও দন্শ্ প্রভৃতি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে উক প্রত্যয় হয়। যথা,—জাগৃ+উক=জাগরূক, দন্শ (যঙ লুক্)+উক=দন্দশূক ইত্যাদি।

৬৩৪। র।—শীলার্থে নম্, কম্, হিন্স্, স্মি, কম্প্, অ-জস্, দীপ্ প্রভৃতি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে র হয়। যথা,—নম্+র=নম্র, ঐরূপ হিংস্র, অজস্র ইত্যাদি।

৬৩৫। উ।—শীলার্থে আ-পূর্ব্বক শন্স্ ধাতু, ইষ্, ভিক্ষ্ ধাতু ও সনন্ত ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে উ হয়। যথা,—আ-শন্স্+উ=আশংসু, ইষ্+উ=ইচ্ছু (ইষ্ স্থানে ইচ্ছ্), ভিক্ষ্+উ=ভিক্ষু, ঐরূপ জিজ্ঞাসু, পিপাসু, মুমূর্ষু, বুভুক্ষু, জিগীষু, চিকীর্ষু, শুশ্রূষু, ঈপ্সু, জিঘাংসু ইত্যাদি।

---

(১) শদ্ ধাতুর দ স্থানে ৎ হইবে।

৬৩৬। বর।—শীলার্থে ঈশ্, স্থা, ভাস্, যঙন্ত-যা প্রভৃতি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে বর প্রত্যয় হয়। যথা—ঈশ্ + বর = ঈশ্বর, ঐরূপ স্থাবর, ভাস্বর, যাযাবর ইত্যাদি।

৬৩৭। ক্মর।—শীলার্থে অদ্, ঘস্, সৃ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ক্মর প্রত্যয় হয়; মর থাকে। যথা,—অদ্ + ক্মর = অদ্মর ইত্যাদি।

৬৩৮। বিণ্।—কর্ম্মপদের পরবর্ত্তী ভজ্, বহ্, সহ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে বিণ্ হয়। কিছুই থাকে না। যথা,—দুঃখ-ভজ্ + বিণ্ = দুঃখ-ভাক্, তুরা-সহ্ + বিণ্ = তুরাষাট্ ইত্যাদি।

৬৩৯। ক্বিপ্।—ভাব ও কারক বাচ্যে ভ্রাজাদি ধাতুর উত্তর ক্বিপ্ হয়। ক্বিপ্ প্রত্যয়ের কিছুই থাকে না। যথা,—বি-ভ্রাজ + ক্বিপ্ = বিভ্রাট্, বি-দ্যুৎ + ক্বিপ্ = বিদ্যুৎ, সম্-রাজ্ + ক্বিপ্ = সম্রাট্, সংরাট্, ভূ + ক্বিপ্ = ভূ ইত্যাদি।

ক। উপপদের পরবর্ত্তী সদ্, সূ, দ্বিষ্ প্রভৃতি ধাতুর উত্তর ক্বিপ্ হয় যথা,—সভা-সদ্ + ক্বিপ্ = সভাসৎ, বীর-প্র-সূ + ক্বিপ্ = বীরপ্রসূ, ইন্দ্র-জি + ক্বিপ্ = ইন্দ্রজিৎ, সেনা-নী + ক্বিপ্ = সেনানী, তনুচ্ছৎ (১) ইত্যাদি।

খ। ব্রহ্মন্, ভ্রূণ, বৃত্র শব্দের পরবর্ত্তী হন্ ধাতুর উত্তর ক্বিপ্ হয়। যথা,—ব্রহ্মহা, বৃত্রহা ইত্যাদি।

গ। নহ্, বৃৎ, বৃষ্, ব্যধ্, রুহ্ প্রভৃতি ধাতুর উত্তর ক্বিপ্ হয়। উপসর্গের বা উপপদের অন্ত্য স্বর দীর্ঘ হয়। যথা,—উপানৎ, নীবৃৎ, প্রাবৃট্, মৃগাবিৎ, বীরুৎ ইত্যাদি।

ঘ। কতকগুলি ধাতুর উত্তর ভাববাচ্যে ক্বিপ্ প্রত্যয় হয়। এবং নিষ্পন্ন পদ স্ত্রীলিঙ্গ হয়। যথা,—সম্-পদ্ + ক্বিপ্ = সম্পৎ, ঐরূপ বিপৎ, আপৎ, প্রতিপৎ, চিৎ ইত্যাদি।

---

(১) ক্বিপ্, মন্, ত্র প্রত্যয় পরে ছাদি ধাতুর আকার স্থানে অ হয়। ক্ত প্রত্যয়

৬। গম্ + ক্বিপ্ = জগৎ, ঋতু-যজ্ + ক্বিপ্ = ঋত্বিক্, প্র-অন্চ্ + ক্বিপ্ = প্রাক্, অব-অন্চ্ + ক্বিপ্ = অবাক্, সম্-অন্চ্ + ক্বিপ্, = সম্যক্, তিরস্ + অন্চ্ + ক্বিপ্ = তির্য্যক্, ধ্যৈ + ক্বিপ্ = ধী, শ্রি + ক্বিপ্ = শ্রী, সৃজ্ + ক্বিপ্ = স্রক্, আ-শাস্ + ক্বিপ্ = আশিস্, বি-যম্ + ক্বিপ্ = বিয়ৎ, ক্রব্য-অদ্ + ক্বিপ্ = ক্রব্যাৎ ইত্যাদি পদ নিপাতনে সিদ্ধ।

৬৪০। শ।—উপপদের পরস্থিত বিদ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে শ প্রত্যয় হয়। অ থাকে। বিদ্ স্থানে বিন্দ্ আদেশ হয়। যথা,—গো-বিদ্ + শ = গোবিন্দ, অর-বিদ্ + শ = অরবিন্দ ইত্যাদি

উপপদের পরস্থিত ধারি ধাতুর উত্তর শ হয়। যথা,—কর্ম্মধারি + শ = কর্ম্মধারয়।

কৃ প্রভৃতি ধাতুর উত্তর ভাববাচ্যে শ হয়। কৃ স্থানে ক্রিয় আদেশ হয়। যথা,—কৃ + শ + আপ্ = ক্রিয়া। মৃগি + শ + আপ্ = মৃগয়া (১)।

৬৪১। কি।—কর্ম্মকারক ও উপসর্গের পর-স্থিত ধা ধাতুর উত্তর কারক ও ভাব-বাচ্যে কি প্রত্যয় হয়, ই থাকে। কর্ত্তৃবাচ্যে—বিধি (বিধাতা)। করণ-বাচ্যে—আধি,—ব্যাধি। অধিকরণ বাচ্যে—জলধি, বারিধি, পয়োধি। ভাব-বাচ্যে—বিধি (বিধান), সন্ধি-পরিধি ইত্যাদি।

৬৪২। টক্ ও ক্বিপ্।—সমান শব্দ ও উপমান-বাচক কতিপয় সর্ব্বনাম শব্দের পরস্থিত দৃশ্ ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে টক্ ও ক্বিপ্ প্রত্যয় হয়। টক্ এর অ থাকে, ক্বিপ্ প্রত্যয়ের কিছুই থাকে না। টক্ ও ক্বিপ্ প্রত্যয় পরে থাকিলে সমান, ইদম্, কিম্, তদ্, যদ্, অন্য, অস্মদ্, যুষ্মদ্, এতদ্, ভবৎ, অদস্ শব্দ স্থানে যথাক্রমে স, ঈ, কী, তা, যা, অন্যা, মা, ত্বা, এতা, ভবা, অমু আদেশ হয়। যথা,—সমান – দৃশ্ + টক্ = সদৃশ ;

---

পরে বিকল্পে হয়। যথা,—তনু-ছাদি + ক্বিপ্ = তনুচ্ছৎ, ছাদি + মন্ = ছদ্ম, ছাদি + ত্র = ছত্র, আ-ছাদি + ক্ত = আচ্ছাদিত, আচ্ছন্ন।

(১) মৃগ-যা + ক্বিপ্ = মৃগয়া বা অন্য মতে মৃগ + যক্ + আপ্ = মৃগয়া।

ঈদৃশ, কীদৃশ, তাদৃশ, অন্যাদৃশ; অস্মদ্—দৃশ্+টক্=মাদৃশ; যুষ্মদ্—দৃশ্+টক্=ত্বাদৃশ (এক বচনার্থে); অস্মাদৃশ, যুষ্মাদৃশ (বহুবচনার্থে)। সমান দৃশ+ক্বিপ্=সদৃক্; ঐরূপ ঈদৃক্, কীদৃক্, তাদৃক্, যাদৃক্ ইত্যাদি।

৬৪০। ত্রিমক্।—কতকগুলি ধাতুর উত্তর কর্ম্মাদিবাচ্যে ত্রিমক্ প্রত্যয় হয়। ত্রিম থাকে। যথা,—কৃ+ত্রিমক্=কৃত্রিম, দা+ত্রিমক্ দত্রিম (১) ইত্যাদি।

৬৪৪। খল্।—ঈষৎ, সু বা দুব পূর্ব্বক ধাতুর উত্তর ভাব ও কর্ম্ম-বাচ্যে খল্ হয়; খলের অ থাকে (২) যথা,—ঈষৎ-কর, সুকর, দুষ্কর, দুস্ত্যজ, দুর্ব্বহ, দুস্তর, দুঃসহ, দুর্লভ ইত্যাদি।

৬৪৫। খল্ ও অন। সু বা দুর্-পূর্ব্বক দৃশ্, ধৃষ্, মৃষ্, যুধ্ ও শাস্ ধাতুর-উত্তর কর্ম্ম ও ভাববাচ্যে খল্ ও অন প্রত্যয় হয়। খলের অ থাকে। যথা,—সুদর্শ, সুদর্শন; দুর্দ্ধর্ষ, দুর্দ্ধর্ষণ; সুযোধ, সুযোধন; দুর্যোধ, দুর্য্যোধন; দুঃশাস, দুঃশাসন।

৬৪৬। ত্র।—নী, স্তু, শস্, দন্শ্, দো ও পত্ ধাতুর উত্তর করণ-বাচ্যে ত্র প্রত্যয় হয়। যথা,—নী+ত্র=নেত্র, ঐরূপ স্তোত্র, শস্ত্র, দংষ্ট্রা, দাত্র, পত্র।

৬৪৭। ইত্র।—পূ, চর্, বহ্, খন্ প্রভৃতি ধাতুর উত্তর করণবাচ্যে ইত্র প্রত্যয় হয়। যথা,—পূ+ইত্র=পবিত্র, এরূপ চরিত্র, বহিত্র, খনিত্র ইত্যাদি।

যে ধাতুর উত্তর যে বাচ্যে যে প্রত্যয় বিহিত হইল, তাহার উত্তর অন্য বাচ্যেও সেই প্রত্যয় হয়। ইহা প্রয়োগানুসারে বুঝিতে হইবে (৩)।

---

(১) ত্রিমক্ প্রত্যয় পরে থাকিলে দা স্থানে দৎ আদেশ হয়।

(২) এস্থলে খ ইৎ জন্য ধাতুর পূর্ব্বে মকারের আগম হইবে না।

(৩) "কৃত্যো ল্যুৎ যত্র বিহিতাস্তত্র নূনং ভবন্তি তে।
কৃদ্ধোঃ কভাব ইত্যুক্তেরন্যত্রাপি প্রয়োগতঃ ॥"

কৃৎ প্রত্যয়ের সাহায্যে ধাতু হইতে বিশেষ্য, বিশেষণ, সর্ব্বনাম ও অব্যয় এই চারি প্রকার পদই নিষ্পন্ন হয়। যথা,—কৃ+অনট্=করণ; গম্+তব্য=গন্তব্য; অস্+মদ্=অস্মদ্; বহ্+ইস্=বহিস্ ইত্যাদি।

বিশেষ্য শব্দ যে ধাতু হইতে উৎপন্ন, তাহার উত্তর ক্ত, তব্য, অনীয়, য, শতৃ, শান, ক্তবতু, স্যমান, তৃন্, ণক, ণিন্, অন, ঘন্, ক, ট, ড, উ, উক, ক্বিপ্ প্রভৃতি যথা-সম্ভব যোগ করিলে বিশেষণ শব্দ নিষ্পন্ন হয়।

বিশেষণ শব্দ যে ধাতু হইতে উৎপন্ন, তাহার উত্তর ক্যপ্, ঘ্যণ্, অনট্, অন, নঙ্, অ, ঙ, অল্, ঘঞ্, ক্তি ইত্যাদি প্রত্যয় যথাসম্ভব যোগ করিলে বিশেষ্য শব্দ নিষ্পন্ন হয়।

## বাঙ্গালা-কৃদন্ত।

১। অন—ভাববাচ্যে কতকগুলি ধাতুর উত্তর অন প্রত্যয় হয়। যথা,—চলন, মিলন, ফলন ইত্যাদি।

২। অন্ত—কর্ত্তৃবাচ্যে কতকগুলি ধাতুর উত্তর অন্ত প্রত্যয় হয়। যথা,—ফুটন্ত, জ্বলন্ত, নিবন্ত, ঘুমন্ত, জাগন্ত, বাড়ন্ত, উঠন্ত ইত্যাদি।

৩। আ—ভাব ও কর্ত্তৃ-প্রভৃতি বাচ্যে কতকগুলি ধাতুর উত্তর আ প্রত্যয় হয়। যথা,—ভাববাচ্যে—করা, দেখা, থাকা, বসা, পরা, বলা ইত্যাদি। কর্ত্তৃ-বাচ্যে—চোরা (যে চুরি করে), কর্ম্মবাচ্যে—করা (যাহা কৃত হইয়াছে,) যেমন করা কাজ, ঐরূপ পড়া বই, শুনা কথা ইত্যাদি; করণ-বাচ্যে—ধরা (যদ্দ্বারা ধরা যায়) ইঁদুর ধরা (কল); বহা (যদ্দ্বারা বহা যায়) ইট বহা (গাড়ী) ইত্যাদি।

৪। আই—কর্ম্মবাচ্যে কতকগুলি ধাতুর উত্তর আই প্রত্যয় হয়। যথা,—ঢালাই, চোলাই, বদলাই, চোলাই, কলাই, ধোলাই।

৫। আনি—করণ ও ভাববাচ্যে কতকগুলি ধাতুর উত্তর আনি প্রত্যয় হয়। যথা,—পারানি, জ্বালানি, হাঁপানি, লাফানি ইত্যাদি।

৬। ইয়ে—কর্ত্তৃবাচ্যে কতকগুলি ধাতুর উত্তর ইয়ে প্রত্যয় হয়। যথা,—বলিয়ে (যে বলিতে পারে), ঐরূপ কহিয়ে, গাইয়ে, বাজিয়ে, নাচিয়ে।

৭। উনি—ভাব ও কর্ত্তৃ-প্রভৃতি বাচ্যে কতকগুলি ধাতুর উত্তর উনি প্রত্যয় হয়। যথা,—রাঁধে যে রাঁধুনি, ধরে যে ধরুণি, যদ্দ্বারা ছাঁকা যায় ছাঁকুনি, ঐরূপ ছেঁচুনি; (স্থান ভেদে সিউনি বা সেঁউতি), *মউান; ভাববাচ্যে—কাঁদুনি, শুননি, আঁটুনি, বকুনি, চাউনি ইত্যাদি।

৮। উনে—কর্ত্তৃবাচ্যে কতকগুলি ধাতুর উত্তর উনে প্রত্যয় হয়। যথা,—যে অধিক খাইতে পারে সে খাউনে. যে ভাঙ্গে-ভাঙ্গুনে, যে চলিতে পারে—চলুনে।

৯। ওয়া ও ইবা—ভাববাচ্যে কতকগুলি ধাতুর উত্তর ওয়া ও ইবা প্রত্যয় হয়। যথা,—পাওয়া, খাওয়া, যাওয়া, লওয়া, চাওয়া; পাইবা, খাইবা, যাইবা, লইবা, চাইবা ইত্যাদি।

এই সকল ক্রিয়া-বাচক বিশেষ্যের ষষ্ঠী বিভক্ত্যন্ত পদের প্রয়োগ দেখা যায়; যথা—পাইবার বা পাওয়ার জন্য, খাইবার বা খাওয়ার নিমিত্ত, যাইবার বা যাওয়ার কালে, লইবার বা লওয়ার সময়, চাইবার বা চাওয়ার কারণ ইত্যাদি; আবার এই সকল ষষ্ঠী বিভক্ত্যন্ত শব্দের উত্তর নিমিত্তার্থে এ প্রত্যয়-যোগে অসমাপিকা ক্রিয়াবৎ শব্দের বহুল প্রয়োগ পদ্যে দেখা যায়। যথা,—'তাহে লক্ষ্য বিন্ধিবারে চলিল ভিক্ষুক', 'খাইবারে ক্ষীর সর অবশ্য যাইব' ইত্যাদি স্থলে বিন্ধিবারে (বিদ্ধ করিতে), খাইবারে (খাইতে) অর্থে প্রযুক্ত হইয়াছে।

১০। তা—কর্ম্ম ও ভাববাচ্যে, কতকগুলি ধাতুর উত্তর তা প্রত্যয় হয়। যথা—ধরৃতা, করৃতা ইত্যাদি:

১১। তি—ভাববাচ্যে কতকগুলি ধাতুর উত্তর তি প্রত্যয় হয়। যথা—বাড়্‌তি, কম্‌তি, চল্‌তি ইত্যাদি।

১২। ন—কতকগুলি ণিজন্ত ধাতুর উত্তর ভিন্ন ভিন্ন বাচ্যে ন প্রত্যয় হয়। যথা,—খাওয়ান, লওয়ান, বলান, করান, মাথান ইত্যাদি।

১৩। না—কর্ম্ম ও ভাববাচ্যে কতকগুলি ধাতুর উত্তর না প্রত্যয় হয়। যথা,—দেনা পাওনা, গাওনা ইত্যাদি।

## অনুশীলনার্থ প্রশ্নাবলী।

১। ধাতু কাহাকে বলে?

২। কি প্রকারে অকর্ম্মক ধাতুকে সকর্ম্মক এবং সকর্ম্মক ধাতুকে অকর্ম্মক করা যায়? উদাহরণ দিয়া লিখ।

৩। প্রত্যয় ও উপসর্গ যোগ করিয়া কৃ ও গম্ ধাতু হইতে যতগুলি পদ বা শব্দ সাধন করিতে পার, সেই গুলি লিখ।

৪। কোন্ কোন্ ধাতুর উত্তর কি কি প্রত্যয়-যোগে নিম্নলিখিত পদগুলি সিদ্ধ হইয়াছে?

উদ্বাহ, শত্রুঘ্ন, লালসা, আযত্ত, শয্যা, জিগীষা, পুরোহিত, ধৌত, সদৃশ, ইচ্ছা, প্রাণ, বিধেয় দুরপনেয়, নির্ঘাত, ব্যতীত, বিমূঢ়, প্রাসাদ, প্রাবৃট্, অধ্যবসায়, জায়া, জাগ্রৎ, আসীন, ম্লান, প্রতীয়মান, পরিত্রাণ, অন্বেষণ, আকাঙ্ক্ষা, শঙ্কর।

৫। সনন্ত অভিপূর্ব্বক আপ্ ধাতুর উত্তর ক্ত প্রত্যয় করিলে কি পদ হইবে?

# রচনা-শিক্ষা।

## বাক্য-প্রকরণ।

১। অভিপ্রায় প্রকাশ জন্য যে সকল পদের প্রয়োগ করিতে হয়, তাহাদের পরস্পর সম্বন্ধ থাকা আবশ্যক। ঐ সম্বন্ধের নাম আকাঙ্ক্ষা, যোগ্যতা ও আসত্তি।

২। আকাঙ্ক্ষা, যোগ্যতা ও আসত্তি-যুক্ত পদ-সমূহকে বাক্য (১) কহে।

৩। আকাঙ্ক্ষা—অর্থ-বোধ-জন্য এক পদের পর অন্য পদের সম্বন্ধ শ্রবণেচ্ছা। যথা,—'আমি বাটী' বলিবামাত্র 'যাইতেছি' বা 'যাইব' ক্রিয়ার শ্রবণেচ্ছা—আকাঙ্ক্ষা।

৪। যোগ্যতা—অর্থবোধ-কালে পদ-সকলের পরস্পর অপ্রতি-বন্ধকতা। যথা—জল-সেক। এই পদে যোগ্যতা আছে; যেহেতু সেচন ক্রিয়া জল দ্বারা হইতে পারে, কিন্তু অগ্নিসেক পদে অর্থ সংলগ্ন না হওয়ায় যোগ্যতা নাই।

৫। পরিহাসাদি স্থলে যোগ্যতা না থাকিলেও বাক্য হইবে (২)।

৬। আসত্তি—অব্যবধানে পদ-প্রয়োগের নাম আসত্তি। যথা— গুরুর উপদেশ শুন, এস্থলে প্রথমে 'গুরুর' পরে 'উপদেশ' অনন্তর 'শুন' এই কথাগুলি অনেকক্ষণ পরে পরে উচ্চারণ করিলে আসত্তি থাকে না।

---

(১) "বাক্যং স্যাৎ যোগ্যতাকাঙ্ক্ষাসত্তিযুক্তঃ পদোচ্চয়ঃ।"

(২) "পুরাণে নবীন বিদ্যা হ'য়েছে আমার। রাবণ উদ্ধবে কহে শুন সমাচার॥
দ্রৌপদী কাঁদিয়া কহে বাছা হনুমান। কহ কহ কৃষ্ণকথা অমৃত সমান॥
পরীক্ষিৎ কীচকেরে করিয়া সংহার। সিংহাসন অধিকার করিল লঙ্কার॥"

৭। শব্দার্থ (১) তিন প্রকার। যথা,—বাচ্যার্থ, লক্ষ্যার্থ ও ব্যঙ্গ্যার্থ।

৮। ঐরূপ অর্থ-ভেদে শব্দও তিন প্রকার। যথা,—বাচক, লক্ষক ও ব্যঞ্জক।

৯। শব্দার্থ-বোধ জন্য শব্দের তিন প্রকার শক্তি আছে। যথা,—অভিধা-শক্তি, লক্ষণা-শক্তি এবং ব্যঞ্জনা-শক্তি।

১০। অভিধা দ্বারা যে অর্থের বোধ হয়, তাহাকে বাচ্যার্থ বা অভিধেয়, লক্ষণা দ্বারা যে অর্থ প্রতীয়মান হয়, তাহাকে লক্ষ্যার্থ এবং ব্যঞ্জনা শক্তি দ্বারা যে অর্থ প্রকাশিত হয়, তাহাকে ব্যঙ্গ্যার্থ কহে।

## অভিধা-শক্তি।

১১। যদ্দ্বারা শব্দের বাচ্যার্থ (প্রকৃত অর্থ) প্রতীয়মান হয়, তাহাকে অভিধাশক্তি কহে।

১২। অভিধা-শক্তি জ্ঞানের উপায় পাঁচ প্রকার। যথা,—ব্যাকরণ, উপমান, কোষ, আপ্ত-বাক্য ও ব্যবহার। যথাক্রমে উদাহরণ। যথা,—পাচক অর্থে পাককর্ত্তা, গো সদৃশ গবয়; গো শব্দে সশৃঙ্গ-লাঙ্গুল চতুষ্পদ গল-কম্বল-সমন্বিত জীব; দারু অর্থে কাষ্ঠ; জনক-জননী প্রভৃতির নিকটস্থ ভৃত্যাদির প্রতি আদেশে বালকাদির পদার্থ-জ্ঞান।

---

(১) রূঢ়-যৌগিক-যোগরূঢ়-ভেদে শব্দ তিন প্রকার।

যাহা প্রকৃতি ও প্রত্যয়ের যোগার্থ পরিত্যাগ করিয়া কেবল প্রাচীন সঙ্কেতানুসারে কোন প্রসিদ্ধার্থের বোধক হয়, তাহাকে রূঢ় শব্দ কহে। যথা,—জল, ঘট, পট ইত্যাদি।

প্রকৃতি ও প্রত্যয়ের অর্থানুসারে যাহার অর্থ করা হয়, তাহাকে যৌগিক কহে। যথা,—কর্ত্তা, সাধক, পাচক ইত্যাদি।

প্রকৃতি ও প্রত্যয়ের অর্থানুসারে যাহার অর্থ করা হয়, অথচ সাধারণ পদার্থকে না বুঝাইয়া কোন প্রসিদ্ধার্থের বোধক হয়, তাহাকে যোগ-রূঢ় কহে। যথা,—পঙ্কজ, হস্তী, পার্থ ইত্যাদি।

## লক্ষণা-শক্তি

১৩। শব্দের বাচ্যার্থ দ্বারা তাৎপর্য্য-বোধের ব্যাঘাত হইলে যে শক্তি দ্বারা প্রকৃত অর্থের প্রতীতি হয়, তাহার নাম লক্ষণা।

"বাণিজ্যে দেশ ধনশালী হয় এস্থলে বাচ্যার্থ না বুঝাইয়া লক্ষণাদ্বারা দেশ 'পদে' দেশস্থ লোক বুঝাইতেছে।

## ব্যঞ্জনা-শক্তি।

১৪। অভিধাশক্তি বা লক্ষণাশক্তির কার্য্যশেষ হইলে, যে শক্তি-দ্বারা শব্দের অন্তর্নিহিত একটী বিশেষ তাৎপর্য্যের প্রতীতি হয়, তাহাকে ব্যঞ্জনা-শক্তি কহে। এই শক্তি দ্বারা অতি সূক্ষ্মার্থের প্রকাশ পায়।

যথা—গঙ্গায় ব্রাহ্মণ বাস করিতেছেন। এস্থলে অভিধাশক্তি দ্বারা গঙ্গা অর্থে ভগীরথ-খাত জল-প্রবাহ; লক্ষণা-শক্তি দ্বারা গঙ্গা অর্থে—গঙ্গা নদীর উপকূল; এবং ব্যঞ্জনা শক্তি দ্বারা গঙ্গা অর্থে—অতি শীতল ও পাবন স্থানের বোধ জন্মিতেছে।

১৫। আবার এরূপ কতকগুলি বাক্য আছে, যাহাদের প্রত্যেক শব্দের বাচ্যার্থ গ্রহণ করিলে, বাক্যের প্রকৃত অর্থ অবগত হওয়া যায় না; পরন্তু জাতীয় প্রচলিত রীতানুসারে সেই সেই বাক্যের তাৎপর্য্য গ্রহণ করিতে হয়। ইহাকেও লক্ষণা ও ব্যঞ্জনা শক্তির কার্য্য বলা যাইতে পারে। যথা,—

তিনি মানব-লীলা সংবরণ করিয়াছেন—তিনি মরিয়াছেন।

ইহা তাঁহার পক্ষে অনুকূল গলহস্ত—ইহা তাঁহার হিতকর।

গণ্ডের উপর বিস্ফোটক—বিপদের উপর বিপদ্।

অরণ্যে রোদন করিলাম—বৃথা চেষ্টা করিলাম।

গুরুর আদেশ শিরোধার্য্য—গুরুর আদেশ অবশ্য-প্রতিপাল্য।

বিন্দু-বিসর্গও জানি না—কিছুই জানি না।

তাপিত প্রাণ শীতল হইল—দুঃখ দূর হইল।

আমার পা চলিতেছে না—গমনে ইচ্ছা নাই।

ইহার পাণি-গ্রহণ করিলাম—ইহাকে বিবাহ করিলাম।

তিনি উষ্ণ হইয়া উঠিলেন—তিনি ক্রুদ্ধ হইলেন।

আমার মুখ ভোঁতা হইল—আমার কথায় ফল হইল না।

মশা মারিতে কামান পাতা—সামান্য কার্য্যে বৃহৎ উদ্যোগ।

নির্ম্মক্ষিক প্রদেশ—নির্জ্জন স্থান।

## রচনা।

১৬। সান্বয়-পদ-সমূহের একত্র গ্রন্থন বা সমাবেশের নাম রচনা সুতরাং 'আমি যাইব' ইহাও একটি রচনা। কেবল অন্বিত পদ-সমূহের একত্র সমাবেশ করিলেই সুষ্ঠু রচনা হয় না; যেহেতু রচনায় উদ্দেশ্য, বিষয়, ভাবুকতা, কল্পনা ও সংযোগ-নিপুণতা আবশ্যক; ইহাদের কতিপয়ের বা সমুদায়ের উৎকর্ষ বা অপকর্ষ অনুসারে রচনার উৎকর্ষ বা অপকর্ষ-সম্পাদিত হয়।

রচনা শাস্ত্র ভেদে কল্পনা, যুক্তি ও ভাবুকতা-প্রধান হওয়া আবশ্যক। অর্থাৎ বিষয়-ভেদে, কোন রচনা যুক্তি-প্রধান, কোনটি কল্পনা-প্রধান, কোনটি বা ভাবুকতা-প্রধান হওয়া উচিত। যেমন, কোন কাব্য গ্রন্থ প্রণয়ন করিতে হইলে, উহাতে কল্পনা বা ভাবুকতা অধিক-পরিমাণে থাকা আবশ্যক, তাহা না হইলে সুপাঠ্য হইতে পারে না। কোন বৈজ্ঞানিক প্রবন্ধ, যুক্তি ও চিন্তা-প্রধান হওয়া আবশ্যক, উহাতে কল্পনার ভাগ অধিক থাকিলে বিষয়োচিত গাম্ভীর্য্যের লোপ হয়।

রচনার ভাষা সর্ব্বথা সরল বা সহজ-বোধ্য হওয়া উচিত। প্রাঞ্জলতা, ভাষাগত উৎকর্ষের বিশেষ লক্ষণ। এতদ্ভিন্ন পদ-সমূহের সংযোগ-নিপুণতা না থাকিলে ভাষা চিত্ত-হারিণী হয় না। বিষয়-ভেদে, লেখক সরল বা গাঢ়ভাব-ব্যঞ্জক শব্দের ব্যবহার করিতে পারেন, কিন্তু পদ-সমূহের পরিমাণ-সামঞ্জস্য রক্ষা করা উচিত।

প্রত্যেক ভাষায় বাক্য-রচনার এক একটি স্বতন্ত্র রীতি আছে। রীতিই ভাষার জীবন; রীতি পরিত্যাগ করিয়া লিখিলে অনেক স্থলেই সম্যক্ রূপে অর্থ-বোধ হয় না। অনেক লেখক ভাষার রীতির প্রতি কিছু-মাত্র লক্ষ্য রাখেন না। এরূপ লেখায় ভাষার অর্থের কিরূপ বৈলক্ষণ্য হয়, তাহা প্রদর্শিত হইতেছে। রাম কহিলেন, "তিনি সে স্থানে যাইবেন না" এস্থলে কে যাইবেন না, তাহা স্পষ্ট বুঝা যাইতেছে না। 'রাম যাইবেন না', অথবা 'অন্য লোক যাইবে না', তাহার নির্ণয় সহজ নহে। ঐ বাক্যে যদি 'রাম যাইবেন না', এইরূপ অর্থ বুঝিতে হয়, তবে বাঙ্গালা ভাষার রীত্যনুসারে,—রাম কহিলেন, "আমি সে স্থানে যাইব না" লিখিলে অর্থ-সঙ্গতি হয়।

দেশ-কাল-ভেদেও ভাষার রীতিগত প্রভেদ হইয়া থাকে। শীত-প্রধান দেশে উষ্ণতা এবং উষ্ণ-প্রধান দেশে শৈত্য সুখ-জনক হওয়ায় ভাষার রীতিগত প্রভেদ দেখা যায়। বাঙ্গালা দেশ উষ্ণ-প্রধান, অতএব এখানে শৈত্য সুখদায়ক হওয়ায়, যদি কেহ কাহারও কোন মিষ্ট কথা শ্রবণ করেন, তবে তিনি বলেন, যে, 'অমুকের কথা শ্রবণে আমার শ্রবণ বা প্রাণ শীতল হইল' অর্থাৎ অমুকের কথায় আমি তৃপ্ত বা সুখী হইলাম।

১৭। রচনা গদ্য-পদ্য-ভেদে দুই প্রকার।

১৮। বর্ণ-গণনার প্রতি দৃষ্টি না রাখিয়া সান্বয় সার্থক পদ সমূহের বিন্যাসকে গদ্য রচনা কহে।

## গদ্য-রচনায় পদ-বিন্যাস-প্রণালী।

১৯। পদগুলির যেরূপে বিন্যাস করিলে সহজে অর্থ-বোধ হয়, বাক্যে সেইরূপে পদস্থাপন কর্ত্তব্য। কথোপকথনের ভাষায় যে পদের উপর বল ( force) দেওয়া যায়, তাহাই প্রথমে উল্লিখিত হয়।

২০। বাক্যে প্রথমে কর্ত্তৃপদ শেষে ক্রিয়াপদ স্থাপন করিবে।

২১। ক্রিয়া সকর্ম্মক হইলে, কর্ম্মপদ ক্রিয়ার পূর্ব্বে স্থাপন করিবে। যদি ক্রিয়া দ্বিকর্ম্মক হয়, তবে মুখ্য কর্ম্মকে ক্রিয়ার পূর্ব্বে এবং গৌণ কর্ম্মকে মুখ্য কর্ম্মের পূর্ব্বে স্থাপিত করিবে। যথা,—গুরু শিষ্যকে শাস্ত্র অধ্যয়ন করাইতেছেন।

২২। বাক্যে সম্বোধন পদ থাকিলে তাহাকে সর্ব্বপ্রথমে রাখিবে। যথা,—বৎস! শোকাবেগ সংবরণ কর।

২৩। করণকারক, কর্ম্মপদের পূর্ব্বে স্থাপন করিবে। যথা,—স্বহস্তে সর্ব্বকর্ম্ম সম্পাদন করিতে সচেষ্ট হও।

২৪। সম্প্রদান কারক দানার্থ ক্রিয়ার পূর্ব্বে বসাইবে। যথা,—দরিদ্রকে ধন দাও।

২৫। অপাদান কারক, ভয়-চলন-প্রভৃতি ক্রিয়া-বাচক পদের অব্যবহিত পূর্ব্বে স্থাপিত হইবে। যথা,—তিনি ব্যাঘ্র হইতে ভয় পাইলেন; বৃক্ষ হইতে ফল পড়িল।

২৬। সম্বন্ধ পদ, যে পদের সহিত সম্বদ্ধ, সেই পদের পূর্ব্বে বসে। যথা,—রামের বাটী; আমার পুস্তক।

২৭। অধিকরণ-কারক, যাহার আধার তাহারই পূর্ব্বে বসিবে। কখন কখন কর্ত্তৃ কারকের পূর্ব্বেও স্থাপিত হয়। যথা,—'রজনীতে' চন্দ্র 'ভূতলে' আলোক প্রদান করে।

২৮। বিশেষণ পদ, বিশেষ্যের পূর্ব্বেই বসে, কেবল বিধেয়

বশেষণ হইলে পরে স্থাপিত হয়। যথা,—'রাজা' জনক 'ব্রহ্মচারী' ছিলেন।

২৯। ক্রিয়ার বিশেষণ প্রায়ই ক্রিয়ার অব্যবহিত পূর্ব্বে স্থাপিত হয়। যথা,—শীঘ্র যাও।

৩০। এক বাক্যের অন্তর্গত সমাপিকা ও অসমাপিকা ক্রিয়ার এক কর্ত্তৃপদ থাকাই উচিত; কিন্তু অসমাপিকা ক্রিয়াযুক্ত বাক্যাংশ, সমাপিকা ক্রিয়াযুক্ত বাক্য বা বাক্যাংশের কারণ-স্বরূপ হইলে, সমাপিকা ক্রিয়ার কর্ত্তৃ-পদ পৃথক্ হয়। যথা,—মুনি-কন্যারা জিজ্ঞাসা করিলে, আমি কি উত্তর দিব? আমি প্রকৃত কারণ কহিলে, তাহারা কদাচ বিশ্বাস করিবেন না; সীতার দুঃখ দেখিয়া বাল্মীকির দয়া হইল।

৩১। কর্ত্তৃ-বাচ্য-প্রয়োগে কর্ত্তৃ-কারকের সহিত ক্রিয়ার পুরুষের একতা থাকিবে। যথা,—আমি করিতেছি, তুমি করিতেছ, তিনি করিতেছেন।

৩২। মধ্যম ও প্রথম পুরুষ এক ক্রিয়ার কর্ত্তা হইলে, মধ্যম-পুরুষ-অনুসারে ক্রিয়ার প্রয়োগ করিতে হইবে। যথা,—শ্যাম ও তুমি যাও।

৩৩। উত্তম, মধ্যম ও প্রথম পুরুষ এক ক্রিয়ার কর্ত্তা হইলে, উত্তম পুরুষ অনুসারে ক্রিয়ার প্রয়োগ করিতে হইবে। যথা,—শ্যাম, তুমি ও আমি যাইব।

৩৪। উদ্দেশ্য ও বিধেয় ভিন্ন ভিন্ন পুরুষ হইলে, উদ্দেশ্যের পুরুষ অনুসারে ক্রিয়ার পুরুষের প্রয়োগ করিতে হইবে। যথা,—'আমি' ক্রমে 'অপদার্থ' হইয়া যাইতেছি; 'তুমি' ক্রমে 'কাপুরুষ' হইয়া যাইতেছ।

৩৫। কোন প্রকৃতির উত্তর একার্থে দুই প্রত্যয় নিষিদ্ধ। যথা,—

সৌজন্যতা, দৈর্ঘ্যতা, গাম্ভীর্য্যতা, দার্ঢ্যতা, বাহ্যিক, সৌন্দর্য্যতা (১), সৌহৃদ্যতা, ঐক্যতা, দারিদ্রতা, ঔৎকর্ষ প্রভৃতি।

৩৬। বিশেষ্য পদকে বিশেষণ-ভাবে এবং বিশেষণ পদকে বিশেষ্য-ভাবে প্রয়োগ করা অসাধু। যথা,—আমি 'সন্তোষ' হইলাম, তিনি 'আরোগ্য' হইয়াছেন, সে 'সাক্ষী' দিবে ইত্যাদি স্থলে 'সন্তুষ্ট' 'অরোগ' 'সাক্ষ্য' পদের প্রয়োগ করিতে হইবে।

৩৭। বাঙ্গালা ভাষায় চমৎকার, অতিশয়, বিশেষ, প্রসর প্রভৃতি কয়েকটি বিশেষ্যপদ বিশেষণবৎ ব্যবহৃত হয়। (২২৫ সূত্র দেখ)।

৩৮। ভবিষ্যৎ কালের প্রত্যয়ান্তরূপে অতীতকালের প্রত্যয়ান্ত পদের, ব্যবহার নিষিদ্ধ। যথা,—আমি আগত কল্য যাইব, এরূপ স্থলে আগামী কল্য পদের প্রয়োগ করিতে হইবে।

৩৯। এক বাক্যে দুই নিষেধ-বাচক পদ বিধি-সূচক হয়। যথা,—তুমি করিবে না এমন নহে; তোমার অগম্য স্থান নাই।

৪০। যে স্থলে বহুব্রীহি সমাস দ্বারা অর্থ-সঙ্গতি হয়, এরূপ স্থলে প্রথমে কর্ম্মধারয় করিয়া, তৎপরে অস্ত্যর্থে কোন প্রত্যয় করা অনুচিত (২) যেমন,—সুকেশিনী, শ্যামাঙ্গিনী, সুবুদ্ধিমান্, নির্দ্দোষী, নীরোগী, নির্ধনী, নিরপরাধী ইত্যাদি।

৪১। বিশেষণ পদের সহিত সহার্থ শব্দের সমাস হয় না। যথা,—সশঙ্কিত, সলজ্জিত, সকৃতজ্ঞ, সবিনয়-পূর্ব্বক, সাবধান-পূর্ব্বক ইত্যাদি।

৪২। সমস্ত পদের বিশেষণ তাহার অংশ-বিশেষের লিঙ্গ প্রাপ্ত হইতে পারে না। কোন কোন লেখক বৃদ্ধা রমণীগণ, বুদ্ধিমতী

---

(১) এতদ্ভিন্ন ব্যবহার্য্যণীয়, মান্যনীয় প্রভৃতি অশুদ্ধ পদের প্রয়োগ দেখা যায়। শব্দের উত্তর অনীযাদি কৃৎ প্রত্যয়ের প্রয়োগ অসম্ভব।

(২) "ন কর্ম্মধারয়ান্মত্বর্থীয়ো বহুব্রীহিশ্চেদর্থপ্রতিপত্তিকরঃ।"

বালিকাবৃন্দ, সুন্দরী স্ত্রীলোক ইত্যাদি পদের প্রয়োগ করিয়া থাকেন, গণাদি শব্দ সংস্কৃতমতে পুংলিঙ্গ; সুতরাং এই সকল স্থলে সমস্ত পদের লিঙ্গানুসারে বিশেষণ পদের লিঙ্গ নির্ণয় সঙ্গত; কিন্তু শ্রুতি-কটু-বোধ হইলে ভিন্নরূপে বাক্য-রচনা করাই শ্রেয়ঃ।

৪৩। কোন শব্দে বহুত্ব-বোধক একাধিক প্রত্যয় বা শব্দের প্রয়োগ নিষিদ্ধ। যথা,—'বালকগণেরা কহিল' 'যে সকল মনুষ্যেরা ইহা বলেন', ইত্যাদি স্থলে সকল, গণ ও রা এইরূপ বহুত্ব-বোধক একাধিক শব্দের প্রয়োগ অনুচিত হইয়াছে।

## কতিপয় অব্যয়ের ব্যবহার।

অতএব—পূর্ব্ব বাক্য পরবাক্যের হেতু হইলে উভয় বাক্যের মধ্যে 'অতএব' অব্যয়ের ব্যবহার করা হয়। যথা,—"আমরা যাহা আহার করি, তাহার সারাংশ রক্তরূপে পরিণত হইয়া শরীর-পোষণ করে, অতএব যে সকল পদার্থে শরীরের পুষ্টি হয়, তাহাই আমাদের খাদ্য।"

প্রমাণ-প্রদর্শন-পূর্ব্বক কোন বিষয়ের মীমাংসা স্থলে 'অতএব' ব্যবহৃত হয়। যথা,—'গ্রহণের সময় পৃথিবীর ছায়া চন্দ্রমণ্ডলে পতিত হয়; তাহা সকল সময়ে গোল দৃষ্ট হইয়া থাকে, পৃথিবী গোল না হইলে তাহার ছায়া গোল হইত না; অতএব পৃথিবী গোল।'

অথচ—যেখানে কারণ থাকিলেও কার্য্য হয় না, সেই স্থলে 'অথচ' অব্যয়ের প্রয়োগ হইয়া থাকে। যথা,—'সমুদ্র এত বিস্তৃত যে, সমুদ্রের কিয়দ্দূর গমন করিলে, আর তীর দেখা যায় না, অথচ জাহাজের লোক পথহারা হয় না।'

অথবা,—পদ, বাক্যাংশ বা বাক্য-দ্বয়ের সমার্থতা কিংবা বিকল্প প্রকাশ কিংবা,—স্থলে 'অথবা' 'কিংবা' 'বা' এই অব্যয়ের ব্যবহার হয়।

বা—যথা,—'যে দেশের লোক যদৃচ্ছালব্ধ ফল-মূল অথবা মৃগয়া-লব্ধ মাংস দ্বারা উদরপূর্তি করে, তাহারা অসভ্য।' 'চ কিংবা ছ পরে থাকিলে বিসর্গ স্থানে শ হয়।' 'যাহাকে অয়স্কান্তমণি বা চুম্বকপ্রস্তর কহে, তাহা লৌহের অবস্থা-ভেদ মাত্র।'

অধিকন্তু—কোন বিষয়ে কিছু বলিবার পর, আরও কিছু বলিতে হইলে 'অধিকন্তু' অব্যয় ব্যবহৃত হয়। যথা,—'নবনীত যেরূপ পুষ্টিকর, নবনীত-তরুর ফলেরও তদ্রূপ পুষ্টিকারিতা আছে; অধিকন্তু উহা এক বৎসর শুষ্ক করিয়া রাখিলেও বিকার প্রাপ্ত হয় না।'

অয়ি—কোমল সম্বোধনে 'অয়ি' অব্যয়ের প্রয়োগ হইয়া থাকে। যথা, অয়ি জানকি; অয়ি জীবিতেশ!

অর্থাৎ—কোন বিষয় বিশদ-রূপে বুঝাইয়া দিবার কালে 'অর্থাৎ' অব্যয় প্রযুক্ত হয়। যথা,—রবর দুশ্ছেদ্য; অর্থাৎ ইহাকে অনায়াসে ছেদন করা যায় না।

আঃ—কোন বিপদে পড়িলে বা ঘৃণা বা বিরক্তি উপস্থিত হইলে, 'আঃ' অব্যয়ের ব্যবহার হয়। যথা,—আঃ কি যন্ত্রণা! আঃ কি জঘন্য ব্যাপার উপস্থিত!

আমরি—কোন পদার্থ দর্শন করিয়া মন মুগ্ধ হইলে, 'আমরি' শব্দের প্রয়োগ হয়। যথা,—সীতা বলিতেছেন,—আমরি কি চমৎকার চিত্র করিয়াছে।

আহা—চিত্তে আনন্দোদয় হইলে বা কোন দুঃখজনক ব্যাপার উপস্থিত হইলে তৎপ্রকাশার্থে 'আহা' অব্যয় প্রযুক্ত হয়। যথা—আহা শিশুটি কি সুন্দর! আহা কূপে পতিত হইলে!

ই—নিশ্চয়ার্থে ও দুঃখ প্রকাশাদি স্থানে 'ই' অব্যয়ের ব্যবহার হয়। যথা,—জীবন হইলেই মৃত্যু হইয়া থাকে। কেনই বা আমি রাজবংশে জন্ম গ্রহণ করিয়াছিলাম?

"তিনি আমার বন্ধু" এই বাক্যের প্রত্যেক পদে 'ই' যোগ করিলে অর্থের যেরূপ পার্থক্য ঘটে, তাহা প্রদর্শিত হইতেছে—(১) তিনিই আমার বন্ধু অর্থাৎ আর কেহ নয়। (২) তিনি আমারই বন্ধু অর্থাৎ আর কাহারও নন। (৩) তিনি আমার বন্ধুই অর্থাৎ বন্ধুত্ব ভিন্ন তাঁহার সহিত অন্য সম্বন্ধ নাই।

ইতি—কোন বিষয় বলিবার বা লিখিবার শেষে 'ইতি' অব্যয়ের ব্যবহার হয়। যথা—'নিবেদন ইতি'। অর্থাৎ ইহার পর আর কোন বক্তব্য নাই।

এবং, ও, আর— দুই বা ততোধিক পদের, বাক্যের বা বাক্যাংশের সংযোগ স্থলে 'এবং' 'ও' 'আর' অব্যয়ের ব্যবহার হয়। যথাক্রমে উদাহরণ—যথা,—রাম এবং লক্ষ্মণ আসিতেছেন। যৌবন-কাল পাপ ও পুণ্য উভয়ের সন্ধিস্থান। মাতাপিতার সেবা করা আর তাঁহাদের আজ্ঞাবহ হওয়া মনুষ্যমাত্রেরই কর্ত্তব্য।

পুনরায় অর্থেও "আর" ব্যবহৃত হয়। যথা—যেন আর ফিরিতে না হয়। অন্য এই অর্থেও 'আর' ব্যবহৃত হইয়া থাকে। যথা—সে কর্ম্ম আর কেহ করে নাই।

প্রধানশিক্ষক এখন বিদ্যালয়ে আইসেন নাই। এই বাক্যের প্রত্যেক পদে 'ও' যোগ করিয়া দেখা যাউক অর্থগত কিরূপ পার্থক্য ঘটে।

(১) প্রধানশিক্ষকও এখন বিদ্যালয়ে আইসেন নাই অর্থাৎ অন্যের কথা দূরে থাকুক প্রধানশিক্ষকও আইসেন নাই। (২) প্রধান-শিক্ষক এখনও বিদ্যালয়ে আইসেন নাই। অর্থাৎ তাঁহার পূর্ব্বে

আসা উচিত ছিল, কিন্তু এখনও আইসেন নাই। (৩) প্রধানশিক্ষক এখন বিদ্যালয়েও আইসেন নাই। অর্থাৎ তাঁহার অন্যত্র যাওয়া দূরে থাকুক, তিনি এখন বিদ্যালয়েও আইসেন নাই। (৪) প্রধান-শিক্ষক এখন বিদ্যালয়ে আইসেনও নাই। অর্থাৎ বিদ্যালয়ে আসিয়া কার্য্য করা দূরে থাকুক তিনি এপর্য্যন্ত আইসেনও নাই।

এমন কি—কোন পদ-প্রয়োগের সার্থকতার প্রমাণ-প্রদর্শন স্থলে 'এমন কি' পদের প্রয়োগ হইয়া থাকে। যথা,—শুনা গিয়াছে, যে, সেই বনমানুষ পূর্ব্বে অতিশয় উগ্রস্বভাব ছিল, এমন কি সে যে পিঞ্জরে আবদ্ধ থাকিত, তাহার তিনটি লৌহ-দণ্ড ভগ্ন করিয়াছিল।

কিন্তু—বাক্যের সঙ্কোচ-বিধান করিতে 'কিন্তু' অব্যয়ের ব্যবহার হয়। যথা,—আমি পরম পবিত্র রাজবংশে জন্মগ্রহণ করিয়াছি বটে, কিন্তু আচরণে চণ্ডাল অপেক্ষা সহস্রগুণে অধম। এই সঙ্কোচ নানাপ্রকারে হইয়া থাকে। (১) কোথাও দুইটি কার্য্য পরস্পর বিপরীতভাবে বর্ণিত হয়। যথা,—ধূমে ঘর বাড়ী সব কাল করিয়া ফেলে, কিন্তু বাষ্পে তাহা হয় না। (২) কোন বিষয়ের আধিক্য বর্ণন কালে অন্য বিষয়ের আধিক্য বর্ণনের ব্যাঘাত না জন্মাইয়াও অর্থের ন্যূনতা বিধান করে। যথা,—স্বভাব সর্ব্বোপরি প্রবল বটে, কিন্তু অভ্যাসও সামান্য প্রবল নহে।

কি—প্রশ্ন, হর্ষ, ক্রোধ, বিতর্ক, প্রভেদ, বিস্ময়াদি প্রকাশ স্থানে 'কি' অব্যয়ের প্রয়োগ হয়। যথা,—তুমি কি যাইবে? কি সুন্দর দৃশ্য! কি অহঙ্কার! আমি এখন কি করি? কি খাদ্য, কি পরিধেয় সকলই পরিশ্রম-সাধ্য। রামচন্দ্রেরও কি মতিভ্রম ঘটিয়াছিল?

ত—প্রশ্ন, অনুরোধ ইত্যাদি স্থলে 'ত' অব্যয়ের প্রয়োগ হয়। যথা,—বলি, আর্য্যপুত্রের ত কোন অমঙ্গল হয় নাই? দেখ ত সে কি করিতেছে।

নচেৎ, কোন বিষয়ের অন্যথাচরণে যে বিপরীত ফলোৎপত্তি হয়, নতুবা—তাহার বর্ণনা স্থলে 'নতুবা' অব্যয়ের ব্যবহার হয়। যথা, —শরীরের ন্যায় মনেরও চালনা আবশ্যক; নতুবা মনোবৃত্তি-সমুদায় নিস্তেজ হইয়া যায়।

না—কোন কার্য্যে নিষেধ করিবার সময়ে 'না' অব্যয়ের প্রয়োগ হয়। যথা,—কদাচ মিথ্যা কথা কহিবে না। 'না' কখন কখন প্রশ্নসূচক হইয়া থাকে। যথা—"তোমার না, একটি বিবাহ-যোগ্য পুত্র আছে? 'না' কখন কখন 'বা' অব্যয়ের ন্যায় কার্য্য করে। যথা—কে গৃহে প্রবেশ করিল? নরেশ না তিলোত্তমা?

প্রতি—দিকে, প্রত্যেক, বীপ্সা প্রভৃতি অর্থে 'প্রতি' অব্যয়ের ব্যবহার দেখা যায়। যথা,—মৎস্য জলমধ্যে অতি দ্রুতবেগে ভক্ষ্যের প্রতি ধাবমান হয়; টাকা প্রতি অষ্টগণ্ডা; প্রতি গৃহে নিমন্ত্রণ করিও।

প্রত্যুত—পর বাক্য দ্বারা পূর্ব্ববাক্যের বৈপরীত্য-সম্পাদন করিতে হইলে, 'প্রত্যুত' অব্যয়ের প্রয়োগ হইয়া থাকে। যথা,—অম্লজান বায়ু দাহক ও অজান বায়ু দাহ্য, কিন্তু ইহাদের রাসায়নিক সংযোগে উৎপন্ন জল না দাহক, না দাহ্য; প্রত্যুত অগ্নিনির্ব্বাপক।

প্রভৃতি—অনেকগুলি পদের প্রয়োগ স্থলে কতিপয়ের উল্লেখ করিয়া তৎপরে—'প্রভৃতি', 'আদি' 'ইত্যাদি' শব্দের প্রয়োগ করা যায়। যথা,—বৃক্ষ, লতা, গুল্ম প্রভৃতি উদ্ভিদ্‌।

ফলতঃ,—জটিল দীর্ঘ বাক্যকে স্ফুটতর করিতে 'ফলতঃ' 'বস্তুতঃ' বস্তুতঃ—অব্যয়ের ব্যবহার হয়। যথা,—যখনই প্রিয়ার বদন-সুধাকর সন্দর্শন করি, তখনই আমার চিত্ত-চকোর চরিতার্থ ও অন্তরাত্মা অনির্ব্বচনীয় আনন্দ-রসে আপ্লুত হয়; ফলতঃ ইনি গৃহের লক্ষ্মীস্বরূপা, নয়নের রসাঞ্জন-রূপিণী ইত্যাদি।

বটে—সত্যাদি অর্থে 'বটে' অব্যয়ের প্রয়োগ হয়। যথা,—এত পাইলাম বটে, কিন্তু সকলই বিফল হইয়া গেল।

যেন—উৎপ্রেক্ষা, ক্রোধ, প্রার্থনা, সাবধানতা, অনুমান প্রভৃতি অর্থে 'যেন' অব্যয়ের প্রয়োগ হয়। যথা,—যেন কালান্তক যম। যেন আর ফিরিতে না হয়। যেন ভুলিবেন না। যেন সেই স্থানে যাইও না। তাঁহাকে দেখিলে বোধ হয়, যেন তিনি অনেক দিন রোগ-ভোগ করিতেছেন।

যেমন—দুই বিষয়ের সাদৃশ্য প্রদর্শন স্থলে 'যেমন' অব্যয়ের প্রয়োগ হইয়া থাকে। যথা,—উত্তর পশ্চিম প্রদেশে গঙ্গা যেমন খর-স্রোতাঃ, যমুনাও তদনুরূপ। কোন কার্য্যের দৃঢ়তার সমর্থন স্থলেও 'যেমন' অব্যয়ের প্রয়োগ থাকে। যথা,—স্বীয় পরিবারের কল্যাণ-চিন্তা যেমন প্রত্যেক মানবের কর্ত্তব্য, তদ্রূপ স্বদেশের শুভানুধ্যানও প্রত্যেকের অবশ্যকরণীয়।

যেহেতু—যে স্থলে কোন কার্য্যের উল্লেখ করিয়া পরে তাহার কারণ প্রদর্শন করিতে হয়, সেই স্থানে কারণ-প্রদর্শনের পূর্ব্বে 'যেহেতু' প্রযুক্ত হয়। যথা,—সাধ্যাতিরিক্ত পরিশ্রম করা অবিধেয়; যেহেতু তাহাতে শরীর দুর্ব্বল হইয়া পড়ে ও রোগ-প্রবণ হইয়া থাকে।

সুতরাং—পূর্ব্ববাক্য পর বাক্যের কারণ স্বরূপ হইলে, উভয় বাক্যের মধ্যে

'সুতরাং' প্রযুক্ত হয়। যথা,—যখন রাজ্যভার গ্রহণ করিয়াছি, তখন সর্ব্বোপায়ে প্রজা-রঞ্জন করাই আমার কর্ত্তব্য কর্ম্ম ও প্রধান ধর্ম্ম ; সুতরাং জানকীরেই ত্যাগ করিতে হইল।

৪৪। কতকগুলি শব্দের সহিত কতকগুলি শব্দের নিয়ত সম্বন্ধ আছে।

| | |
|---|---|
| যদি | তাহা হইলে…যদি তুমি যাও, তাহা হইলে আমি যাইব। |
| | তবে……যদি সে আইসে, তবে তুমি যাইও। |
| যদ্যপি | তথাপি…যদ্যপি বিপদ্ ঘটে, তথাপি ছাড়িব না। |
| যদিও | তবু…যদিও সে বলে, তবু তুমি বলিও না। |
| বরং | তথাপি…বরং মরিব, তথাপি মিথ্যা বলিব না। |
| | তথাচ ..বরং দেশত্যাগ ভাল, তথাচ কুসংসর্গ অনুচিত। |
| | তবু… …বরং অরণ্যে বাস করিব, তবু অধীন হইব না। |
| অপেক্ষা | বরং…মিথ্যাবাদী মিত্র অপেক্ষা সত্যবাদী শত্রু বরং ভাল। |
| চেয়ে | বরঞ্চ……সে স্থানে যাওয়ার চেয়ে না যাওয়া বরঞ্চ ভাল। |

৪৫। এইরূপ যত, তত ; যখন, তখন ; যথা, তথা ; যেখানে সেখানে ; বটে, কিন্তু——প্রভৃতি শব্দের নিয়ত সম্বন্ধ আছে।

৪৬। প্রথমে যিনি, যে, যাহা বা যা শব্দের প্রয়োগ করিলে, পরে তিনি, সে, তাহা, তা শব্দের প্রয়োগ আবশ্যক। যথা,—যিনি শিক্ষা প্রদান করেন, তিনি গুরু ইত্যাদি।

৪৭। কোন প্রসিদ্ধ নাম বা অনুভূত বিষয়ের পরিবর্ত্তে তদ্ সর্ব্বনামের ব্যবহার হইলে যদ্ সর্ব্বনামের প্রয়োজন হয় না। যথা,—সেই পরাৎপর পরমেশ্বরে নির্ভর কর ; আমাদের সে দিন আর নাই ইত্যাদি।

## রচনা-শিক্ষা-বিষয়ে কতিপয় উপদেশ।

৪৮। কতকগুলি বিশেষ্য পদ লইয়া তাহাদের পূর্ব্বে যথাযোগ্য বিশেষণ পদের স্থাপন করিবে। যথা,—মনুষ্য,—বিদ্বান্ মনুষ্য; রৌদ্র,—প্রখর রৌদ্র; বাত্যা,—প্রবল বাত্যা; বৃক্ষ,—প্রকাণ্ড বৃক্ষ; পণ্ডিত,—প্রবীণ পণ্ডিত; লোক,—সম্ভ্রান্ত লোক অরণ্য,—বৃহৎ অরণ্য; প্রান্তর,—বিশাল প্রান্তর।

প্রশ্ন—পরবর্ত্তী বিশেষ্য পদ গুলির পূর্ব্বে যথাযোগ্য বিশেষণ পদের স্থাপন কর। পর্ব্বত, নদী, রাজ-পথ, কানন, আলেখ্য; ঋষ্যশৃঙ্গ, বাল্মীকি, কালিদাস, প্রতাপসিংহ, দুর্য্যোধন, যুধিষ্ঠির, রাবণ, লক্ষ্মণ, সীতা, বিভীষণ, মন্থরা।

৪৯। কতকগুলি বিশেষণ পদ লইয়া তাহাদের পরে যথোপযুক্ত বিশেষ্য পদের স্থাপন করিবে। যথা,—প্রাচীন,—প্রাচীন বৃক্ষ; কৌলিক,—কৌলিক প্রথা; তাদৃশী,—তাদৃশী অবস্থা; অদৃষ্টপূর্ব্ব,—অদৃষ্টপূর্ব্ব ব্যাপার।

প্রশ্ন—পরবর্ত্তী বিশেষণ পদগুলির পরে যথোপযুক্ত বিশেষ্য পদের স্থাপন কর। মহামতি, দুর্ম্মতি, গন্তব্য, উত্তুঙ্গ, বিপুল, বুদ্ধিমান, বিদুষী, গভীর, সর্ব্ববাদি-সম্মত, সুষুপ্তি-সম্ভূত, ভীষণ-তরঙ্গ-মালা-সমাকুল।

৫০। বাক্যে অন্ততঃ একটি ক্রিয়াপদ ও একটি কর্ত্তৃপদ থাকে। যথা—রাম হাসিতেছেন।

(ক) কখন কখন ক্রিয়া-রহিত বাক্যেরও প্রয়োগ দেখা যায়। যথা,—রাম ধনীর সন্তান।

প্রশ্ন। নিম্নলিখিত বাক্য গুলির মধ্যে কোন্ গুলিতে ক্রিয়ার প্রয়োগ

করিতে হইবে? কোন্ গুলিতে ক্রিয়া অনুক্ত থাকিলে চলিবে? বর্ষাকাল উপস্থিত; শিশুটি অতি সুন্দর; ধনে কি প্রয়োজন? বিদ্যা, অমূল্য ধন; অনুকরণ শিক্ষার সোপান; বাণিজ্য জাতীয় উন্নতির মূল; রামের চরিত্র পরম পবিত্র; আবশ্যকতা আবিষ্ক্রিয়ার জননী; মুখ-মণ্ডল হৃদয়ের দর্পণ স্বরূপ; পরিশ্রম সৌভাগ্যের প্রসূতি; কৃষি ও শিল্প বাণিজ্যের প্রধান উপাদান।

৫১। ক্রমশঃ প্রত্যেক পদ ও কারক লইয়া বাক্য রচনায় প্রবৃত্ত হইবে। যথা,—(১) দ্বিজ-তনয় সংগ্রহ করিতেছেন। (২) দ্বিজতনয় ফল-পুষ্পাদি সংগ্রহ করিতেছেন। (৩) দ্বিজতনয় স্বহস্তে ফল-পুষ্পাদি সংগ্রহ করিতেছেন। (৪) দ্বিজতনয় বন হইতে স্বহস্তে ফলপুষ্পাদি সংগ্রহ করিতেছেন। (৫) দ্বিজতনয় অতি প্রত্যূষে গাত্রোত্থান করিয়া বন হইতে ফল-পুষ্পাদি সংগ্রহ করিতেছেন। (৬) নবোপনীত দ্বিজতনয় অতি প্রত্যূষে গাত্রোত্থান করিয়া দেবতাদিগকে বলি দিবার নিমিত্ত বন হইতে স্বহস্তে নানা বৃক্ষের ফল পুষ্পাদি সংগ্রহ করিতেছেন।

৫২। রচনায় নিরর্থক পদের প্রয়োগ করা উচিত নহে। অল্প কথায় স্বীয় অভিপ্রায় প্রকাশ করাই ভাল।

(ক) কখন কখন বিশেষণ-বোধক অসম্পূর্ণ বাক্যের পরিবর্ত্তে একটি বিশেষণ পদের প্রয়োগ করিয়া বাক্যকে সংক্ষিপ্ত করা যায়। যথা,—

(১) যে ঔষধের পরীক্ষা হইয়াছে তাহাই রোগীর সেব্য।

পরীক্ষিত ঔষধই রোগীর সেব্য।

(২) যে পদের নীচে রেখা আছে তাহার পদ-পরিচয় দাও।

নিম্ন-রেখ পদের পদ-পরিচয় দাও।

(৩) যাহারা তৃণ ভোজন করে এমন পশুর নাম কর।

তৃণভোজী পশুর নাম কর।

(৪) তিনি যে সকল শাস্ত্র অধ্যয়ন করিয়াছেন, তাহাতে তাঁহার পারদর্শিতা ছিল।

অধীত শাস্ত্রে তাঁহার পারদর্শিতা ছিল।

প্রশ্ন—পরবর্ত্তী বাক্যগুলিকে সংক্ষিপ্ত কর।

(১) যাঁহারা অর্থ সঞ্চয় করেন, তাঁহারা অসময়ে ক্লেশ পান না।

(২) যাহাতে অধিক ব্যয় হয়, এমন কার্য্যে আমি হস্তক্ষেপ করি না।

(৩) যে সকল শব্দের অর্থ বুঝা যায় না, তাহাদের টীকা আবশ্যক।

(৪) যাহারা অতীত ঘটনা জানে, তাহারাও দেখে নাই।

(৫) যে সকল পর্ব্বত হইতে অগ্ন্যুৎপাত হয়, তাহাদের সংখ্যা কত?

৫৩। সমাসের সাহায্যে বাক্যকে সংক্ষিপ্ত করা যায়। যথা,—

(১) এ পর্য্যন্ত যাঁহার শত্রু জন্মে নাই, তিনি অজাতশত্রু।

(২) এ পর্য্যন্ত যাঁহার শ্মশ্রু জন্মে নাই, তিনি অজাতশ্মশ্রু।

(৩) তিনি কি করিবেন, কিছুই স্থির করিতে পারিতেছেন না।

তিনি কিংকর্ত্তব্য বিমূঢ় হইয়াছেন।

(৪) লোকে যাহা দেখে নাই, যাহা শুনে নাই এরূপ ঘটনা সংঘটিত হইয়াছে

অদৃষ্টপূর্ব্ব অশ্রুতপূর্ব্ব ঘটনা সংঘটিত হইয়াছে।

প্রশ্ন—(১) সীতা হাস্য করিতে করিতে বলিলেন। (২) যাঁহারা বিদ্যা উপার্জ্জন করিয়াছেন, তাঁহারা সর্ব্বত্র আদরণীয়। (৩) যাহারা মিথ্যা কথা কহে, তাহারা বিশ্বাসযোগ্য নহে। (৪) বশিষ্ঠ দেব যাঁহাদের প্রথমে আছেন, সেই সকল বিপ্র আসিতেছেন। (৫)

যে কেবল লোকের অমঙ্গলই চায়, সেই মন্থরা আসিতেছে। এই বাক্যগুলি সংক্ষিপ্ত কর।

৫৪। কৃৎ ও তদ্ধিতের সাহায্যে বাক্যকে সংক্ষিপ্ত করা যায়। যথা,—(১) যাঁহারা অতীত ঘটনা জানেন—অতীতবেদী। (২) ন্যায় শাস্ত্রে ব্যুৎপন্ন—নৈয়ায়িক। (৩) যাহা অমৃতরস বর্ষণ করে—অমৃতরসবর্ষী। (৪) জলপান করিবার ইচ্ছা হইয়াছে—পিপাসা হইয়াছে। (৫) পরলোক আছে এই জ্ঞান যাহার আছে—আস্তিক।

প্রশ্ন—(১) বাল্যকালে যেরূপ চঞ্চলতা সহজে হয়। (২) যে সকল শব্দ উক্ত হয় নাই। (৩) যে বাক্য পশ্চাৎ উক্ত হইয়াছে। (৪) যাহারা পরীক্ষা দিতে চায়। এই বাক্যগুলি সংক্ষিপ্ত কর।

৫৫। ষষ্ঠী বিভক্ত্যন্ত পদকে প্রত্যয় সাহায্যে বিশেষণ রূপে প্রয়োগ করা যায়। যথা,—১) গঙ্গার বারি—গাঙ্গ্যবারি। (২) আমার ভবন—মদীয় ভবন (৩) তোমার পুস্তক—ত্বদীয় পুস্তক। (৪) আপনার মত লোক—ভবাদৃশ লোক। (৫) দশরথের পুত্র=দাশরথি। (৬) সুখের উষা—সুখময়ী উষা। ৭) দুঃখের রজনী—দুঃখময়ী রজনী।

৫৬। কতকগুলি বাক্য লইয়া তাহাদিগকে ভিন্ন ভিন্ন প্রকারে প্রয়োগ করিতে চেষ্টা করিবে। যথা,—(১) কোথা হইতে আসিলেন? (২) আপনি কোন্ স্থান হইতে এস্থানে আগমন করিলেন? (৩) আপনার আগমনে কোন্ দেশবাসি-জনগণ আপনার দর্শনে বঞ্চিত হইয়াছেন?

(২) সন্ধ্যা হইল। সায়ংকাল উপস্থিত হইল। সূর্যাস্ত হইল। সূর্য্যদেব অস্তাচলে আশ্রয় গ্রহণ করিলেন। ভগবান্ কমলিনীনায়ক অস্তাচল-শিখরে আরোহণ করিলেন।

(৩) তিনি মরিলেন। তাঁহার মৃত্যু হইল। তিনি মৃত্যুগ্রাসে পতিত হইলেন। তিনি কালকবলে কবলিত হইলেন। তিনি কালের করাল গ্রাসে নিপতিত হইলেন।

প্রশ্ন—নিম্নলিখিত বাক্যগুলিকে নানাপ্রকারে প্রকাশ কর।

(১) সে অধঃপাতে গিয়াছে। (২) এ কথা বলার প্রয়োজন নাই। (৩) যত্ন না করিলে মনোরথ সিদ্ধ হয় না। (৪) সূর্য্য-কিরণে বালুকা রাশি উত্তপ্ত হয়। (৫) জিজ্ঞাসাই জ্ঞানের সোপান। (৬) বিদ্যা অমূল্য ধন।

৫৭। বহুবাক্যকে একবাক্যে পরিণত করিবার চেষ্টা করিবে।

(১) সূর্য্য অস্তগত হইল। (২) দশদিক্ তমসাবৃত হইল। (৩) আমি কুটীর হইতে বহির্গত হইলাম। (৪) সায়ং কার্য্য সমাপন করিলাম। (৫) শুক্লবসন পরিধান করিলাম। (৬) কিয়ৎকাল তথায় বিশ্রাম লাভ করিলাম। (৭) কুটীরের দ্বার রুদ্ধ করিলাম।

একবাক্য—সূর্য্যাস্তের পর দশদিক্ তমসাবৃত হইলে, আমি কুটীর হইতে বহির্গত হইয়া সায়ংকার্য্য সমাপন-পূর্ব্বক শুক্লবসন পরিধানান্তে কিয়ৎকাল তথায় বিশ্রামলাভের পর কুটীরের দ্বার রুদ্ধ করিলাম।

প্রশ্ন—নিম্নলিখিত বাক্যগুলিকে একবাক্যে পরিণত কর।

(১) এক্ষণে বিদ্যার বিমল জ্যোতিঃ পৃথিবীতে ব্যাপ্ত হইতেছে। (২) শিল্পবিদ্যার উন্নতি হইতেছে। (৩) মনুষ্যের কায়িক শ্রমের ক্রমশঃ লাঘব ঘটিতেছে। (৪) বিদ্যাচর্চ্চায় লোকে অবসর পাইতেছে।

৫৮। শব্দের অর্থগত পার্থক্যের প্রতি দৃষ্টি রাখিয়া শব্দের প্রয়োগ করিবে।

কতিপয় শব্দের অর্থগত পার্থক্য নিম্নে প্রদর্শিত হইল।

অস্ত্র—যাহা নিক্ষেপ করিয়া প্রহার করা যায়; যেমন বাণ প্রভৃতি।

শস্ত্র—যাহা হস্তে ধারণ করিয়া প্রহার করা যায়; যেমন খড়্গাদি।

অপচয়—বৃথা বা নিষ্প্রয়োজনে নষ্ট করা।
অপব্যয়—প্রয়োজনাতিরিক্ত ব্যয় করা।

অদ্ভুত—অভূতপূর্ব্ব ঘটনাকে অদ্ভুত কহে।
আশ্চর্য্য—কোন বিষয় ঘটিবার সম্ভাবনা না থাকিলেও যদি তাহা ঘটিতে দেখা যায়, তবে সেই ঘটনাকে আশ্চর্য্য ঘটনা কহে।

উদ্বেগ—ভবিষ্যদাশঙ্কায় দুশ্চিন্তাকে উদ্বেগ কহে।
উৎকণ্ঠা—কোন আসন্ন বিপদ্ অবগত হইয়া বা অনুমান করিয়া তজ্জন্য দুশ্চিন্তাকে উৎকণ্ঠা কহে।

ভক্তি—পূজ্য জনে অনুরাগ।
প্রীতি—সমবয়স্কের প্রতি ভালবাসা।
স্নেহ—পুত্রাদির প্রতি ভালবাসা।

দীন—সর্ব্বপ্রকার উপায়-বিহীন ব্যক্তি।
দরিদ্র—নির্ধন ব্যক্তি।
অনাথ—নিরাশ্রয় ব্যক্তি।

দ্বেষ—পরশ্রীকাতরতা; অন্যের সৌভাগ্য-দর্শনে দুঃখিত হওয়া।
হিংসা—হননেচ্ছা; কাহারও ধ্বংস-সাধনের ইচ্ছা।

বন্ধু—অত্যাগ-সহন; যিনি প্রণয়ীর ত্যাগ সহ্য করিতে পারেন না।
সুহৃৎ—সর্ব্বদা অনুগত ব্যক্তি।
মিত্র—এক-ক্রিয় ব্যক্তি।
সখা—সমপ্রাণ; প্রিয় ব্যক্তির সুখ দুঃখে স্বয়ং সুখদুঃখবোধকারী।

ঔদাস্য—কোন কর্ম্ম অসাধ্য ভাবিয়া তৎপ্রতি উপেক্ষা বা তাহা হইতে নিবৃত্তি।

আলস্য—পরে করা যাইবে বলিয়া কোন কার্য্য সম্পাদন করিতে বিলম্ব করা। সামর্থ্য-সত্ত্বে অনুৎসাহ।

দীর্ঘসূত্রতা—চির-ক্রিয়তা ; কোন কর্ম্ম 'করিতেছি', 'করিব' এই প্রকারে বিলম্ব করা।

অনুকূল—অনুমোদন-কারী ; যাচকের প্রার্থনা পূরণে সর্ব্বদা প্রস্তুত।

সদয়—দয়ালু।

মহৎ—সদ্‌গুণ-জ্ঞাপক ; জ্ঞানী বা ধার্ম্মিক ব্যক্তিকেই মহৎ বলা যায়।

বৃহৎ—কোন বস্তুর আয়তন বা উচ্চতাদির পরিমাণ-জ্ঞাপক।

পরিষ্কৃত—নির্ম্মল।

পরিচ্ছন্ন—পরিচ্ছদ-বিশিষ্ট।

পরিচ্ছিন্ন—সীমাবদ্ধ।

ধন—যাহার বিনিময়ে অন্য বস্তু পাওয়া যায়।

অর্থ—যাহাকে অবলম্বন করিয়া বিনিময় ক্রিয়া সম্পন্ন হয়।

প্রশ্ন—নিম্নলিখিত শব্দ গুলির অর্থগত পার্থক্য দেখাও।

পরিতাপ, অনুতাপ ; উপাদান, উপকরণ ; আমোদ, প্রমোদ ; নির্জ্জন, নিস্তব্ধ , নির্ম্মাণ, আবিষ্কার ; বিশ্রী, বিবর্ণ ; সাহস, উৎসাহ ; শোক, দুঃখ ; যত্ন, অনুরাগ ; প্রফুল্ল, প্রসন্ন।

৫৯। যে বাক্য প্রশ্ন-সূচক নহে ঈদৃশ সরল বাক্যকে প্রশ্ন-সূচকরূপে প্রয়োগ করিতে চেষ্টা করিবে। যথা,—পুত্রশোক সামান্য নহে—এই বাক্যকে প্রশ্ন-সূচক করিতে হইলে, বলিতে হইবে, যে, 'পুত্র

শোক কি সামান্য?' ধনবান্ হওয়া সহজ ব্যাপার নহে—'ধনবান্ হওয়া কি সহজ ব্যাপার?' মিথ্যা কথা বলায় পৌরুষ নাই—'মিথ্যা কথা বলায় কি পৌরুষ আছে?' ধূমপান করা উচিত নহে—'ধূম পান করা কি উচিত?' সর্ব্বদা সাবধান থাকিবে—'সর্ব্বদা সাবধান থাকা কি উচিত নয়?' পরিষ্কৃত বসন পরিধান করিবে—'পরিষ্কৃত বসন পরিধান করা কি উচিত নয়?'

৬০। কোন বাক্যের এক একটি পদ অনুক্ত রাখিয়া তাহার পূরণের চেষ্টা করিবে। যথা,—"দীর্ঘজীবী দুঃখী অপেক্ষা অল্পায়ুঃ সুখী ভাল।" এই বাক্যের এক একটি পদ অনুক্ত রাখিয়া পূরণ কর।

(১) —দুঃখী অপেক্ষা অল্পায়ুঃ সুখী ভাল।

(২) দীর্ঘজীবী—অপেক্ষা অল্পায়ুঃ সুখী ভাল।

(৩) দীর্ঘজীবী দুঃখী—অল্পায়ুঃ সুখী ভাল।

(৪) দীর্ঘজীবী দুঃখী অপেক্ষা—সুখী ভাল।

(৫) দীর্ঘজীবী দুঃখী অপেক্ষা অল্পায়ুঃ—ভাল।

(৬) দীর্ঘজীবী দুঃখী অপেক্ষা অল্পায়ুঃ সুখী—।

৬১। সাক্ষাৎ উক্তিকে পরোক্ষ উক্তিতে পরিণত করিতে চেষ্টা করিবে। বক্তা স্বয়ং যে কথা বলেন, তাহা সাক্ষাৎ উক্তি; আর বক্তার মুখ-নিঃসৃত সাক্ষাৎ উক্তির মর্ম্ম অন্যদ্বারা প্রকাশিত হইলে, তাহাকে পরোক্ষ উক্তি কহে।

একটি বাক্য দ্বারা ইহা বিশদ করা যাইতেছে। রাম লক্ষ্মণকে কহিলেন,—ভাই, আমি আগামী কল্য পিতার আদেশে বন-গমন করিব। ইহা সাক্ষাৎ উক্তি।

রাম ভ্রাতৃ-সম্বোধন করিয়া লক্ষ্মণকে বলিলেন, যে, তিনি আগামী কল্য পিতার আদেশে বনে গমন করিবেন। ইহা পরোক্ষ উক্তি।

৬২। প্রথমে দৃষ্ট বিষয় অবলম্বন করিয়া রচনা করিতে প্রবৃত্ত হইবে।

৬৩। বস্তু বিচার, প্রাণি-বিদ্যা, উদ্ভিদ্-বিচার জীবন-চরিত প্রভৃতি গ্রন্থ-পাঠে নানাবিধ তত্ত্ব এবং বিষয়-গত অঙ্গ-প্রত্যঙ্গের সঙ্কলন আবশ্যক।

৬৪। রচনা করিতে প্রবৃত্ত হইয়া প্রথমে তৎসম্বন্ধে নিজে মনে মনে প্রশ্ন করিয়া আপনি তাহার উত্তর করিতে চেষ্টা করিবে। সকল বিষয়ের সমস্ত জ্ঞাতব্য অবগত হওয়া সকলের পক্ষে সম্ভব নহে; তথাপি যতদূর জানা আছে, তাহার (ঐরূপে প্রাপ্ত) উত্তরগুলি সাজাইয়া লিখিতে আরম্ভ করিবে। রচনা করিবার সময়ে নিম্নলিখিত জ্ঞাতব্য গুলির উত্তর সংগ্রহ করিয়া লিখিবে।

বস্তু-বিষয়ক প্রবন্ধে—বস্তুর প্রকার-ভেদ অর্থাৎ স্বাভাবিক কি কৃত্রিম; স্বাভাবিক হইলে, শ্রেণী, অবস্থান, উপাদান ও ব্যবহার। কৃত্রিম হইলে উদ্ভাবন, উপকরণ, উৎপাদন, প্রকাশন, সংস্করণ ও ব্যবহারাদি।

## 'লৌহ'

লৌহ দুই প্রকার; স্বাভাবিক ও কৃত্রিম। যাহা স্বাভাবিক তাহা খনিতে মৃত্তিকা মিশ্রিত অবস্থায় পাওয়া যায়, অগ্নির উত্তাপে এই মিশ্রিত লৌহ দগ্ধ করিয়া বিশোধিত করিতে হয়; বিশুদ্ধ অবস্থায় ইহা দেখিতে উজ্জ্বল কৃষ্ণবর্ণ; কঠিনত্ব, ঘাতসহত্ব, গুরুত্ব প্রভৃতি গুণে ইহা আমাদের নানা প্রয়োজন সাধন করে; কর্ত্তন, ঘর্ষণ, চাপন ও পেষণাদি কার্য্যের জন্য ইহা বিবিধ অস্ত্র ও যন্ত্র রূপে ব্যবহৃত হইয়া থাকে। শারীর-বিদ্যাবিৎ পণ্ডিতেরা বিশুদ্ধ লৌহ হইতে নানাবিধ

ঔষধের আবিষ্কার করিয়াছেন। লৌহের কৃত্রিম অবস্থা ইস্পাতাদি। ইহার কাঠিন্যপ্রভৃতি গুণের তারতম্য-বিধানের উদ্দেশ্যে মৃত্তিকা প্রস্তরাদির চূর্ণসহযোগে, উত্তাপের অল্পাধিক প্রয়োগে বিবিধ অভিনব সংস্করণের সৃষ্টি হইয়াছে; তদ্দ্বারা নানাবিধ শিল্প যন্ত্রাদি নির্ম্মিত ও দেশান্তরে নীত হইয়া—বাণিজ্যের প্রসার, দেশের অর্থবৃদ্ধি ও সাধারণের কত দুষ্কর কার্য্য অনায়াসে সংসাধিত হইতেছে।

---

উদ্ভিদ বিষয়ক প্রবন্ধে—জাতি, উৎপত্তি, বৃদ্ধি, পরিণতি, ( মূল, কাণ্ড, পত্র, পুষ্প, ফল ও বীজ ) কার্য্যকারিতা ( কৃষি, শিল্প, বাণিজ্য ও চিকিৎসাদি-বিষয়ক ) প্রাকৃতিক পরিবর্ত্তনাদি।

## 'নারিকেল বৃক্ষ'

গ্রীষ্ম-প্রধান দেশে সমুদ্রতীরবর্ত্তী ভূমিতে তাল-জাতীয় এক প্রকার বৃক্ষ জন্মে। সাধারণতঃ এই সকল বৃক্ষ ৩০ হইতে ৬০ হাত পর্য্যন্ত উচ্চ হইয়া থাকে। ইহাদের মূলভাগ সূক্ষ্ম সূক্ষ্ম সূত্রগুচ্ছ দ্বারা মৃত্তিকার সহিত দৃঢ়ভাবে সংবদ্ধ; তজ্জন্য ইহাদিগকে গুচ্ছমূল বৃক্ষ বলা যায়। ইহাদের স্তম্ভাকৃতি অত্যুচ্চ কাণ্ডে শাখা প্রশাখা নাই, কতিপয় করপত্র-সদৃশ পত্রের দীর্ঘবৃন্তমূল কাণ্ড বেষ্টন করিয়া চতুর্দ্দিকে ছত্রাকারে জন্মিয়া থাকে। শীর্ষদেশে নবপত্রের উদ্গম হইলে, অধঃস্থিত পত্রগুলি পক্ব ও শুষ্ক হইয়া পড়িয়া যায়; কাণ্ডে তাহার একটি মাত্র চিহ্ন থাকে। পঞ্চম বর্ষেই নারিকেল-বৃক্ষের পুষ্প-বিকাশ হয়, মৃত্তিকাদির দোষ থাকিলে পুষ্পবিকাশে বিলম্ব হয়। অসংখ্য ক্ষুদ্র ক্ষুদ্র পুষ্প, অসির ন্যায় ফলক-মধ্যস্থিত দীর্ঘ-দণ্ড গাত্রে পুঞ্জীভূত হইয়া থাকে। যথাসময়ে ফলকটি বিদীর্ণ হইলে, পুষ্প দেখা যায়; ক্রমে এই সকল পুষ্প হইতে ফলের উৎপত্তি হয়। এক একটি

পুষ্প-দণ্ডে ২০।২৫টি ফল থাকে, অপক্কাবস্থায় ফল সুমিষ্ট জলপূর্ণ থাকে, পাকিলে তাহার কিয়দংশ শস্যে পরিণত হয় ও অবশিষ্টাংশ অপেক্ষাকৃত অধিক মিষ্টতা প্রাপ্ত হয়। অপক্ক ফলকে ডাব এবং পক্ক ফলকে নারিকেল বা ঝুনো কহে। ডাব ও নারিকেল প্রায় বারমাস ফলিয়া থাকে। সুপক্ক নারিকেল, বীজরূপে ব্যবহৃত হয়। কৃষকেরা ১ বিঘা ভূমিতে ৬০।৭০টি নারিকেল বৃক্ষ রোপণ করিয়া যথেষ্ট লাভবান্ হইতে পারেন। ইহার ভূমি সাধারণতঃ সরস ও লবণ-বহুল হওয়া আবশ্যক। নারিকেল বৃক্ষের কাণ্ড, পত্র, ফল ও শস্য হইতে অতি প্রয়োজনীয় নানাবিধ দ্রব্য-জাত প্রস্তুত হইয়া থাকে। নারিকেল-বৃক্ষবিহীন দেশে এই সকল দ্রব্যের বিনিময়ে বাণিজ্যের বিশিষ্টরূপ সুযোগ ঘটিবার সম্ভাবনা। চিকিৎসকগণ নারিকেলের মস্তকস্থিত নবপত্রাঙ্কুর ও ফল হইতে নানাবিধ ঔষধ প্রস্তুত করিয়া থাকেন। পুষ্করিণীর তীরে ও পুষ্পবাটিকায় নারিকেল বৃক্ষ অতি সুন্দর শোভাধারণ করিয়া থাকে।

---

প্রাণি-বিষয়ক প্রবন্ধে—শ্রেণীভেদ, অবস্থিতি, আকৃতি, প্রকৃতি, খাদ্য, গতি, সন্তানাদি, জীবিতকাল ও কার্য্যোপযোগিতা।

## 'হস্তী'

হস্তী জরায়ুজ, উদ্ভিদ্‌ভোজী, মেরুদণ্ডী, চতুষ্পদ জন্তু। সচরাচর শ্বেত ও কৃষ্ণ, দুই প্রকার হস্তী দেখিতে পাওয়া যায়। ইহাদের স্থূল দেহের তুলনায় মস্তক, চক্ষুঃ ও পুচ্ছ অতিশয় ক্ষুদ্র। নাসিকার স্থলে, ক্রম-সূক্ষ্ম এক সুদীর্ঘ শূন্য-গর্ভ নলাকৃতি মাংস রজ্জু লম্বিত হইয়া প্রায় মৃত্তিকাস্পর্শ করিয়াছে, তাহাকে শুণ্ড বলে। বন্য অবস্থায় ইহারা সিংহ-ভয়ে অপেক্ষাকৃত উগ্র-ভাবে দল-বদ্ধ হইয়া বিচরণ করে।

বিবিধ কৌশলে মনুষ্য ইহাদিগকে বন হইতে ধরিয়া আনিয়া প্রতিপালন করে ও 'পোষ মানায়'। তখন ইহাদের প্রকৃতি কিছু শান্ত হয়। অশ্বত্থ, বট, কদলী প্রভৃতি বৃক্ষের শাখা, পত্র ও ক্ষুদ্র ক্ষুদ্র শস্য বীজাদি ইহাদিগের প্রিয় খাদ্য। যৌবনাবস্থায় একটি হস্তী—বিংশ অশ্বের বল ধারণ করে। ইহাদের শুণ্ডের শক্তি অত্যন্ত অধিক। গ্রাম্য হস্তী প্রতিপালকের অভিপ্রায় কিয়ৎপরিমাণে অবগত হইতে পারে। ইহারা এককালে একটির অধিক সন্তান প্রসব করে না। হস্তী প্রায় শত বৎসর জীবিত থাকে। মৃগয়া, যুদ্ধ, উৎসবাদির আড়ম্বর ও দূরগমন জন্য রাজা বা রাজসদৃশ ব্যক্তিগণ হস্তী পালন করিয়া থাকেন। ইহার চর্ম্ম, দন্ত ও অস্থি দ্বারা বহুবিধ মূল্যবান্ সামগ্রী প্রস্তুত হইয়া থাকে।



শিল্পবিষয়ক প্রবন্ধে—আবিষ্কার, প্রক্রিয়া ও উপকারাদি।

## 'রেশম'

রেশম শব্দ পারস্য-ভাষা-জাত। এতদ্দ্বারা যে পদর্থের বোধ জন্মে, তাহা বহুকালাবধি এদেশে প্রচলিত আছে এবং পূর্ব্বে কোষেয়, ক্ষৌম, বা পট্ট শব্দে বিখ্যাত ছিল। ইহা একপ্রকার কীট দ্বারা প্রস্তুত হয়। চীন দেশীয় গ্রন্থে লিখিত আছে যে, প্রায় চারিহাজার ছয় শত বৎসর পূর্ব্বে চীনাধিপতি হোয়াংতির পট্টমহিষী সিলিঙসী সর্ব্বপ্রথম প্রজাপতির গুটিকা হইতে সূত্র বাহির করিয়া বস্ত্র বয়ন করেন। রেশমকীট প্রজাপতি-জাতীয়। ইহারা বহুসংখ্যক ক্ষুদ্র ক্ষুদ্র ডিম্ব প্রসব করে,—সেই সকল ডিম্ব হইতে ক্রমে এক প্রকার ক্ষুদ্র কীটের উৎপত্তি হয়। কীটগুলি বৃক্ষবিশেষের পত্রভক্ষণ করিয়া পরিপুষ্ট হয়। যথানিয়মে পরিবর্দ্ধিত হইলে, ইহারা মুখ হইতে এক প্রকার সূত্রবৎ পদার্থ বাহির

করিয়া তদ্দ্বারা আপনার দেহ বেষ্টন করিয়া ফেলে, তাহাকেই রেশমের গুটী বলে। রেশম কীট কিছুদিন এই গুটিকা মধ্যে আবদ্ধ থাকিয়া যখন প্রজাপতির আকার ধারণ করে, তখন গুটিকা ভেদ করিয়া বহির্গত হয়। বঙ্গদেশে চারিপ্রকার রেশম-কীট দেখিতে পাওয়া যায়। কীট-প্রতিপালন ও গুটিকা-রক্ষার বিশেষ নিয়ম আছে। গুটিকাগুলি উত্তপ্ত জলে সিদ্ধ করিয়া অনায়াসে তাহা হইতে সূত্র বাহির করা যায়। চীনি-নামক কীটের একটি গুটিতে এক রতি পরিমিত রেশম জন্মে। উহার দৈর্ঘ্য প্রায় ৮০০ হাত হয়। রেশম হইতে অতি উৎকৃষ্ট সূক্ষ্ম বস্ত্র নির্ম্মিত হয়। রেশম-সূত্র-নির্ম্মিত বস্ত্র উত্তম তড়িৎ-অপরিচালক। হিন্দুগণ পবিত্রবোধে পূজার্চ্চনাদি সময়ে ইহার ব্যবহার করিয়া থাকেন। ভারতবর্ষ, চীন, জাপান প্রভৃতি দেশে প্রচুর পরিমাণে রেশম প্রস্তুত হইয়া থাকে।

---

দেশ বিষয়ক প্রবন্ধে—সীমা, পরিমাণফল, লোক সংখ্যা, অবস্থিতি, জলবায়ু, স্বাভাবিক দৃশ্য, প্রাকৃতিক বিভাগ, অধিবাসী, আচার ব্যবহার, শাসন-প্রণালী, উৎপন্ন দ্রব্য, কৃষিবাণিজ্যাদি, ঐতিহাসিক ঘটনা।

## 'বাঙ্গালা'

বাঙ্গালা, বিহার ও উড়িষ্যার কিয়দংশ লইয়া সমগ্র বাঙ্গালা দেশ। ইহার উত্তরসীমা ভোট, সিকিম ও নেপাল রাজ্য, পূর্ব্বসীমা ব্রহ্মদেশ, দক্ষিণসীমা বঙ্গোপসাগর, পশ্চিমসীমা উত্তর-পশ্চিম-যুক্ত-প্রদেশস্থিত কতিপয় জেলা। পরিমাণ-ফল প্রায় ৫৬,৭৫০ বর্গ ক্রোশ এবং লোক-সংখ্যা প্রায় আট কোটী। উত্তরাংশ অপেক্ষা দক্ষিণাংশ নিম্ন; নিম্ন প্রদেশের অন্তর্গত নদীবহুল প্রদেশের কোন কোন অংশ প্রতি বর্ষে

বর্ষায় প্লাবিত হইয়া থাকে। ইহার দক্ষিণাংশ সাগরের নীলাম্বুরাশিতে নিমগ্ন, উত্তরাংশে অভ্রভেদী হিমাচলের তুষার-শুভ্র শৃঙ্গ, অনন্ত আকাশের স্বচ্ছ নীলিমায় নিমগ্ন। এই দেশে গঙ্গা, ব্রহ্মপুত্র ও মেঘনা নদী বহুশাখা প্রশাখা বিস্তার করিয়া প্রবাহিত হইতেছে। সাগরোত্থিত বাষ্পরাশি এই দেশের উপর দিয়া প্রবাহিত হয়, এবং সময়ে সময়ে বৃষ্টি রূপে পরিণত হয়; এজন্য এই দেশের বায়ু অত্যন্ত সজল। শ্যামল-শস্য-পূর্ণ সুবিস্তৃত প্রান্তর ভূমির মধ্যভাগে বিবিধ ফল-পুষ্প-বৃক্ষ-শোভিত—ছায়াময়—গ্রাম, তাল খর্জ্জূরাদি বৃক্ষের শ্রেণী, চতুর্দ্দিকে নদী, নদীর চর, শীত-গ্রীষ্মাদি ঋতুর পূর্ণ বিকাশ সাধন করিয়া বঙ্গদেশকে এক স্বর্গীয় চিত্রে চিত্রিত করিয়া রাখিয়াছে। এখানে যে সকল জাতি বাস করে—তন্মধ্যে হিন্দু ও মুসলমানই প্রধান। পাহাড়ে ও জঙ্গলে কতিপয় আদিম অধিবাসীর বাস আছে; অধিকন্তু অনেক বৈদেশিক বাণিজ্য উপলক্ষে, একরূপ এ দেশের অধিবাসী হইয়া গিয়াছেন। বাঙ্গালী সাধারণতঃ সুন্দরাকৃতি ও বুদ্ধিমান্, কিন্তু দুর্ব্বল ও অলস। ইহারা অতিশয় নম্র, শান্ত, ও আতিথেয়; কিন্তু ভীরু ও নিরুৎসাহ; অনুকরণ-ক্ষমতা ইহাদের বিলক্ষণ আছে। বঙ্গদেশের প্রচলিত ভাষা সংস্কৃত-মূলক; অসভ্য জাতিদিগের ভাষার বর্ণমালা নাই, সুতরাং লিখিয়া মনোভাব ব্যক্ত করিবার উপায় নাই। এখানে হিন্দু, জৈন, মুসলমান ও খৃষ্ট ধর্ম্মের প্রভাব দেখিতে পাওয়া যায়,—হিন্দুরা নিত্য, নিয়ন্তা, সর্ব্বশক্তিমান্, সর্ব্বব্যাপী, সর্ব্বজ্ঞ পরব্রহ্মকে প্রধান উপাস্য বলিয়া স্বীকার করেন।

এক্ষণে বঙ্গদেশ দুইজন ছোট লাটের শাসনাধীন। রাজস্ব-সংগ্রহ ও শাসন-কার্য্যের সুবিধার জন্য প্রদেশ গুলি কতিপয় বিভাগে বিভক্ত। প্রত্যেক বিভাগ কয়েকটি জেলার সমষ্টি। বঙ্গদেশের প্রধান খাদ্য তণ্ডুল, উহা এদেশে প্রচুর পরিমাণে উৎপন্ন হয়। তদ্ভিন্ন গোধূম, বাজরা,

মুগ, মটর, বুট, কলাই প্রভৃতি শস্য, সর্ষপ, তিল, মসিনা, এরণ্ডবীজ, আর্দ্রক ও অন্যান্য মসলা এবং আম জাম কাঁটাল কমলালেবু প্রভৃতি নানাবিধ ফল যথেষ্ট উৎপন্ন হয়। এদেশীয়েরা শিল্পবিষয়ে অপটু নহে; অতি পূর্ব্বকালে বঙ্গদেশ হিন্দুরাজ-গণের অধিকৃত ছিল; মধ্যে মুসলমানেরা ইহার অধিকার লাভ করেন। এক্ষণে ইংরাজেরা এদেশের একাধিপতি হইয়াছেন।

---

জীবন-বৃত্তান্ত-মূলক প্রবন্ধে—জন্মকাল, জন্মস্থান, মাতাপিতা, বাল্যাবস্থা, উন্নতিলাভ, গুণ, সৎকার্য্য, পরমায়ু, মৃত্যু।

## ‘ডাক্তার মহেন্দ্র লাল সরকার’

১৮৩৩ খৃষ্টাব্দে ২রা নবেম্বর, মহেন্দ্র লাল সরকার হাবড়ার নিকট-বর্ত্তী পাইকপাড়া নামক ক্ষুদ্র গ্রামে জন্মগ্রহণ করেন। শিশু-কালে তিনি মাতৃ-পিতৃ-হীন হন; সুতরাং বাল্যকাল হইতে তাঁহাকে মাতুলালয়ে প্রতিপালিত হইতে হয়। ১৮৪৮ খৃষ্টাব্দে মহেন্দ্রলাল হেয়ারস্কুল হইতে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ছাত্রবৃত্তি লাভ করেন এবং উচ্চ শিক্ষার জন্য হিন্দু কলেজে প্রবিষ্ট হন। হিন্দু কলেজে পাঠ করিবার সময় সুবিজ্ঞ অধ্যাপকগণের নিকট নানা শাস্ত্র অধ্যয়ন করিয়া, মহেন্দ্রলাল অল্প বয়সেই বিলক্ষণ পণ্ডিত হইয়া উঠেন। ১৮৫৪ খ্রীষ্টাব্দে চিকিৎসা-বিজ্ঞান শিক্ষার্থ মেডিকেল কলেজে প্রবিষ্ট হইয়া ১৮৬০ খৃষ্টাব্দে তথা-কার শেষ পরীক্ষায় উত্তীর্ণ এবং ১৮৬৩ খৃষ্টাব্দে তিনি চিকিৎসা শাস্ত্রে সবিশেষ দক্ষতা লাভ করিয়া এম, ডি, উপাধি প্রাপ্ত হন।

অল্পদিন মধ্যেই তাঁহার সুচিকিৎসার যশঃ চতুর্দ্দিকে বিস্তৃত হইয়া পড়ে। প্রথমতঃ তিনি এঁলোপ্যাথি প্রণালী অবলম্বন করিয়া চিকিৎসা করি-

তেন ; কিন্তু তাঁহার হৃদয়ে দৃঢ় সংস্কার জন্মিল যে, হোমিওপ্যাথি মতে চিকিৎসা প্রণালীই সর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট। হৃদয়ে এই বিশ্বাস জন্মিবার পরক্ষণেই তিনি পূর্ব্বাবলম্বিত চিকিৎসা প্রণালী ত্যাগ করিলেন। ইহাতেও তিনি অনতিবিলম্বে সবিশেষ খ্যাতিলাভ করিলেন। স্বদেশে বিজ্ঞান-শিক্ষা প্রচার জন্য তিনি অকুণ্ঠিত-ভাবে অর্থব্যয় ও পরিশ্রম করিয়াছিলেন। ১৯০৪ খৃষ্টাব্দে ফেব্রুয়ারি মাসে তাঁহার মৃত্যু হয়। মৃত্যুকালে তাঁহার বুদ্ধি-বৃত্তি সম্পূর্ণ অব্যাহত ছিল, তিনি পণ্ডিতাগ্রণী হইয়াও কখনও নিজের বিদ্যাবুদ্ধির জন্য অহঙ্কার করিতেন না। তাঁহার স্বভাবে বালকের ন্যায় সরলতা সর্ব্বদাই লক্ষিত হইত। তিনি সম্পূর্ণরূপে স্বয়ং-সিদ্ধ লোক ছিলেন। দরিদ্রের সন্তান হইয়া কষ্টে বাল্য ও যৌবন অতিবাহিত করিয়াছিলেন। তাঁহার অসাধারণ আত্মনির্ভর ছিল।

---

দয়া-ভক্তি-বিনয়াদি গুণ-বিষয়ক প্রবন্ধে—লক্ষণ, বিকাশ, কার্য্য, উপায়, উদাহরণ।

## 'দয়া'

পরের দুঃখ নিবারণের ইচ্ছাকে দয়া কহে। সংসারে বিপদের অভাব নাই। সর্ব্বদা সাবধান থাকিলেও বিপদ্ হইতে অব্যাহতি লাভ করা দুঃসাধ্য। এ সংসারে যখন কেহ কোন প্রকার বিপদে পড়ে, তখন তাহাকে সেই বিপদ্ হইতে মুক্ত করিবার নিমিত্ত ঈশ্বর আমাদের অন্তঃকরণে দয়া দিয়াছেন।

দয়া অসাধারণ গুণ। উহার প্রভাবে দাতা ও গ্রহীতা উভয়েই সুখ-লাভ করিয়া থাকেন। বিপন্ন ব্যক্তি দাতার সাহায্যে বিপদ্ হইতে মুক্তি লাভ করিয়া সুখী হন এবং যিনি সাহায্য করেন, তিনিও তজ্জন্য অনির্ব্বচনীয় বিমল আনন্দ উপভোগ করিয়া থাকেন, এ সংসারে

সকলের অবস্থা সমান নহে, কেহ বিদ্বান্, কেহ মূর্খ, কেহ ধনী, কেহ নির্ধন, কেহ সাধু, কেহ অসাধু, এরূপ স্থলে বিদ্বান্ মূর্খকে জ্ঞানদান, ধনী নির্ধনকে অর্থদান, সাধু অসাধুকে সদুপদেশ দান করিয়া দয়া প্রকাশ করিতে পারেন।

মহারাণী স্বর্ণময়ী বর্দ্ধমান জেলার অন্তঃপাতী কামরা গ্রামের রামতনু দে নামক এক দরিদ্র ব্যক্তির কন্যা। কাশিমবাজারের সুপ্রসিদ্ধ রাজবংশীয় কুমার কৃষ্ণনাথের সহিত তাঁহার বিবাহ হয়। তাঁহার হৃদয় দয়া ভক্তি প্রভৃতি নানা সদ্গুণে সমলঙ্কৃত ছিল, তিনি দেশ হিতকর যাবতীয় কার্য্যে দান করিতে মুক্তহস্ত ছিলেন। প্রতি-দিন তিন চারি হাজার ভিক্ষুক তাঁহার দ্বারে সমাগত হইত তিনি তাহাদের প্রত্যেককে অর্দ্ধসের পরিমিত তণ্ডুল প্রদান এবং শীত-কালে ব্রাহ্মণদিগকে শাল-বনাত-প্রভৃতি বিতরণ করিতেন। তিনি বিদ্যার্থীদিগের বিদ্যাশিক্ষার্থ এবং রোগীদিগের রোগ নিবারণার্থ প্রচুর দান করিয়াছেন। তাঁহার জমিদারীর নানাস্থানে প্রতিষ্ঠিত দেবালয়ে দেবসেবা ও অতিথিসেবার সুচারু ব্যবস্থা আছে। তাঁহার ঈদৃশ দানে সন্তুষ্ট হইয়া ইংরাজ গভর্ণমেণ্ট তাঁহাকে মহারাণী উপাধি দান করেন। তিনি শূদ্রকন্যা হইয়াও দয়াগুণে দেবীপদ বাচ্য হইয়াছিলেন।



এ পর্য্যন্ত প্রায়শঃ অনলঙ্কৃত সরল রচনার কথা লিখিত হইল। পরন্তু সুলেখকগণ কল্পনাশক্তি-প্রভাবে রচনা-বৈচিত্র্য প্রকাশ করিয়া থাকেন। তাঁহাদের রচনার আদর্শ-স্বরূপ ২।৪টি স্থল পশ্চাৎ উদ্ধৃত হইল। এই সকল উদাহরণ দর্শনে রচনা-শিক্ষার্থীদিগের শিক্ষা-প্রবৃত্তি বলবতী হইবার আশা করা যায়। এই সকল উদাহরণের পর যে সকল প্রকরণ

লিখিত হইল, তাহা এবং বিশেষতঃ অলঙ্কার-প্রকরণ, রচনা-কালে প্রথম শিক্ষার্থিগণের সবিশেষ সাহায্য করিতে পারিবে।

সুলেখক ৺অক্ষয় কুমার দত্ত মহাশয় "পৃথিবীস্থ যাবতীয় কৃত্রিম পদার্থ মানবীয় কায়িক ও মানসিক পরিশ্রমের ফল।" এই কথা বলিতে কি সুন্দর রচনাই করিয়াছেন :—

"পরম শোভাকর প্রশস্ত অট্টালিকা, বিকসিত-পুষ্প-পরিপূর্ণ মনোহর পুষ্পোদ্যান, সুচিক্কণ চিত্ত-রঞ্জন পণ্য-পরিপূর্ণ আপণ-শ্রেণী, তড়িৎ-সম-বেগ-বিশিষ্ট বাষ্পীয়পোত ও বাষ্পীয়রথ, ধর্ম্মশাসন-সংস্থাপক পবিত্র বিচার-স্থান, জ্ঞান-রূপ মহারত্নের আকর-স্বরূপ বিদ্যামন্দির, পৃথিবীস্থ জ্ঞানি-গণের জ্ঞান-সমষ্টি-স্বরূপ পুস্তকালয় ইত্যাকার সমুদায় শুভকর বস্তুই কায়িক ও মানসিক পরিশ্রমের অসীম-মহিমা-পক্ষে সাক্ষ্যদান করিতেছে।"

---

তিনি "ন্যায়বান্ কৃষক অধর্ম্মোপজীবী লক্ষপতির অপেক্ষা আদরণীয়।" এই কথা বলিতে লিখিয়াছেন :—

"এরূপ ধর্ম্মপরায়ণ কৃষকের বলীবর্দ্দ-বিশিষ্ট পর্ণকুটীরের নিকট অধর্ম্মো-পজীবী লক্ষপতির অশ্ব-রথ-শোভিনী চিত্তচমৎকারিণী প্রাসাদশ্রেণীও মলিন বোধ হয়। এরূপ ঋজুস্বভাব বুভুক্ষু কৃষকের কদলী-পত্রস্থিত নিরূপকরণ তণ্ডুলগ্রাস, পরধনাপহারী বিভবশালী ধনাঢ্যদিগের স্বর্ণ-পাত্রারূঢ় সুগন্ধপরিপূর্ণ সুস্নিগ্ধ ভোগ অপেক্ষা সহস্রগুণে বিশুদ্ধ ও তৃপ্তিকর।"

---

পূজ্যপাদ বিদ্যাসাগর মহাশয় "ভগবান্ আপনার রক্ষা করুন।" এই বাক্যপ্রসঙ্গে ভগবানের দশাবতারের বিষয় কিরূপে বর্ণন করিয়াছেন দেখ :—

'যিনি এই জগন্মণ্ডল প্রলয়-পয়োধি-জলে নিলীন হইলে, মীন-রূপ ধারণ করিয়া ধর্ম্ম-মূল অপৌরুষেয় বেদের রক্ষা করিয়াছেন, যিনি বরাহ-মূর্ত্তি পরিগ্রহ করিয়া বিশাল দশনাগ্রভাগ দ্বারা প্রলয়-জল-নিমগ্ন মেদিনী মণ্ডলের উদ্ধার করিয়াছেন, যিনি কূর্ম্মরূপ অবলম্বন করিয়া পৃষ্ঠে এই সসাগরা ধরা ধারণ করিয়া আছেন, যিনি নর-সিংহ আকার স্বীকার করিয়া নখ-কুলিশ-প্রহার দ্বারা বিষম শত্রু হিরণ্য-কশিপুর বক্ষঃস্থল বিদীর্ণ করিয়াছেন, যিনি দৈত্য-রাজ বলিকে ছলিবার নিমিত্ত বামন-অবতার হইয়া দেবরাজকে পুনর্ব্বার ত্রিলোকীর ইন্দ্রত্ব-পদে সংস্থাপিত করিয়াছেন, যিনি জমদগ্নির ঔরসে জন্মগ্রহণ করিয়া পিতৃ-বধামর্ষ-প্রদীপ্ত হইয়া তীক্ষ্ণ-ধার কুঠার দ্বারা মহাবীর্য্য কার্ত্তবীর্য্য অর্জ্জুনের ভুজ-বন ছেদন করিয়াছেন, এবং একবিংশতিবার পৃথ্বীকে নিঃক্ষত্রিয়া করিয়া অরাতি-শোণিত-জলে পিতৃ-তর্পণ করিয়াছেন, যিনি দেবতাগণের অভ্যর্থনা অনুসারে দশরথ-গৃহে অংশ-চতুষ্টয়ে অবতীর্ণ হইয়া বানর-সৈন্য সমভি-ব্যাহারে সমুদ্রে সেতু-বন্ধনপূর্ব্বক, দুর্ব্বৃত্ত-দশাননের বংশ ধ্বংস করিয়াছেন, যিনি দ্বাপর যুগের অন্তে ধর্ম্মসংস্থাপনার্থে যদুবংশে অংশে অবতীর্ণ হইয়া দৈত্য-বধ দ্বারা ভূমির ভার হরিয়া অশেষ প্রকারে লীলা করিয়াছেন, যিনি বেদ-মার্গ বিপ্লাবনের নিমিত্ত বুদ্ধাবতার হইয়া দয়ালুত্ব জিতেন্দ্রিয়ত্ব প্রভৃতি সদ্‌গুণের পরাকাষ্ঠা প্রদর্শন করিয়াছেন, যিনি সম্ভলগ্রামে বিষ্ণুযশা নামক ধর্ম্মনিষ্ঠ ব্রহ্মপরায়ণ ব্রাহ্মণের ভবনে অবতীর্ণ হইয়া ভুবন-মণ্ডলে কল্কী নামে বিখ্যাত হইবেন এবং অতি দ্রুতগামী দেব-দত্ত তুরঙ্গমে আরোহণ করিয়া করতলে করাল কর-

বাল-ধারণ-পূর্ব্বক বেদ-বিদ্বেষী ধর্ম্ম-মার্গ-পরিভ্রষ্ট নষ্ট-মতি দুরাচারদিগের সমুচিত দণ্ডবিধান করিবেন, সেই ত্রিলোকী-নাথ বৈকুণ্ঠ-স্বামী ভূত-ভাবন ভগবান্ আপনার রক্ষা করুন।

---

"সুবক্তা বক্তৃতা দ্বারা নিজ মনোভাব অন্যে সংক্রামিত করিতে পারেন।" এই কথা বলিতে একজন সুলেখক লিখিয়াছেন :—

"বক্তৃতা হৃদয়ের শোণিত, বক্তৃতা অশ্রু-জল, বক্তৃতা চির-প্রিয়, চির-পূজিত, আশার অভিব্যক্তি, বক্তৃতা ভাবি-ঘটনার আলেখ্য, বক্তৃতা কার্য্যের অগ্রগামিনী ছায়া, বক্তৃতা আহ্বান, বক্তৃতা সাহস, বক্তৃতা বহ্নি-বর্ত্তিকা, বক্তৃতা সংগ্রাম, বক্তৃতা বিজয়, বক্তৃতা অধিকার, বক্তৃতা যোগ ;—প্রথম যোগ—সত্যের সহিত ; পরে যোগ—দেশীয় আত্মার সহিত। পূর্ব্বে সংগ্রহ কেন্দ্রীকরণ, হৃদয়ে চিন্তা ও ভাবের ঘনীভূত সমাবেশ, শেষে বিস্তৃতি, বিতরণ, এক আত্মার অযুত আত্মার উপরে অধিকার-স্থাপন। বক্তৃতা বাষ্পীয় যন্ত্র, একজনের হৃদয়ের উত্তাপ, চিন্তাকে ভাষারূপ বাষ্পে পরিণত করিয়া অগণ্য লোকের কার্য্য-স্বরূপ গতি উৎপাদন করে। বক্তৃতা ভাবের কন্যা, বক্তৃতা কার্য্যের জননী। আবার কবিত্বে যে সৌন্দর্য্য আছে, সঙ্গীতে যে মধুরতা আছে, ভূমি-কম্পে যে প্রক্ষেপ আছে, জ্বালামুখীর উদ্গিরণে যে ভয়াবহ বিপ্লব আছে, বজ্রপাতে যে আঘাত আছে, বাত্যাহত সমুদ্রে যে তুমুল কল্লোল আছে, হৃদয়-শোণিত-মিশ্রিত বক্তৃতাতে তাহার সকলই আছে।"

---

পূজ্যপাদ ৺তারাশঙ্কর তর্করত্ন মহাশয় "সন্ধ্যাকাল উপস্থিত হইল।" এই কথা কিরূপ বিস্তৃত ভাবে লিখিয়াছেন :—

"ক্রমে দিবাবসান হইল, মুনিজনেরা রক্তচন্দন সহিত যে অর্ঘ্য দান করিয়াছিলেন, সেই রক্তচন্দনে অনুলিপ্ত হইয়াই যেন, রবি রক্তবর্ণ

হইলেন। রবির কিরণ ধরাতল পরিত্যাগ করিয়া কমল-বনে, কমল-বন ত্যাগ করিয়া তরুশিখরে এবং তদনন্তর পর্ব্বতশৃঙ্গে আরোহণ করিল। বোধ হইল যেন, পর্ব্বত-শিখর সুবর্ণে মণ্ডিত হইয়াছে। রবি অস্তগত হইলে সন্ধ্যা উপস্থিত হইল। সন্ধ্যা সমীরণে তরু-শাখা সকল সঞ্চালিত হইলে বোধ হইল যেন, তরুগণ বিহগদিগকে নিজ নিজ কুলায়ে আগমন করিবার নিমিত্ত অঙ্গুলি-সঙ্কেত দ্বারা আহ্বান করিল। বিহগকুলও কলরব করিয়া যেন তাহার উত্তর প্রদান করিল। মুনি-জনেরা ধ্যানে বসিলেন, ও বদ্ধাঞ্জলি হইয়া সন্ধ্যার উপাসনা করিতে লাগিলেন। দুহ্যমান হোম-ধেনুর মনোহর দুগ্ধধারাধ্বনি আশ্রমের চতুর্দ্দিক্ ব্যাপ্ত করিল। হরিদ্বর্ণ কুশদ্বারা অগ্নি-হোত্র বেদি আচ্ছাদিত হইল। দিনের বেলায় দিনকরের ভয়ে গিরি-গুহার অভ্যন্তরে লুকা-ইয়া ছিল, এই সময়, সময় পাইয়া অন্ধকার তথা হইতে সহসা বহির্গত হইল। সন্ধ্যা ক্ষয়প্রাপ্ত হইলে, তাহার শোকে দুঃখিত ও তিমির-রূপ মলিন বসনে অবগুণ্ঠিত হইয়া বিভাবরী আগমন করিল। ভাস্করের প্রতাপে গ্রহগণ তস্করের ন্যায় ভয়ে লুকাইয়াছিল, অন্ধকার পাইয়া অমনি গগনমার্গে বহির্গত হইল। পূর্ব্বদিগ্‌ভাগে সুধাংশুর অংশু অল্প অল্প দৃষ্টিগোচর হওয়াতে বোধ হইল, যেন, প্রিয়-সমাগমে আহ্লাদিত হইয়া পূর্ব্বদিক্ দশন-বিকাস-পূর্ব্বক মন্দ মন্দ হাস্য করি-তেছে। প্রথমে কলামাত্র, ক্রমে অর্দ্ধমাত্র, ক্রমে ক্রমে সম্পূর্ণ-মণ্ডল শশধর প্রকাশিত হওয়াতে সমুদায় তিমির বিনষ্ট হইয়া গেল। কুমু-দিনী বিকসিত হইল। মন্দ মন্দ সন্ধ্যা-সমীরণ আশ্রম-মৃগ গণকে আহ্লা-দিত করিল। জীবলোক আনন্দময়, কুমুদ গন্ধময় ও তপোবন জ্যোৎস্না-ময় হইল।”

---

৬৪। রেলওয়ে, দুর্ভিক্ষ, বন্যা, বাত্যা, দুর্গোৎসব, বিদ্যাশিক্ষা, পরিশ্রম প্রভৃতি-বিষয়-ঘটিত প্রবন্ধ লিখিবার কালে তৎ-সম্বন্ধে কোন পুস্তকে যাহা পড়িয়াছ বা লোক-মুখে যেরূপ শুনিয়াছ, অথবা স্বয়ং যেরূপ প্রত্যক্ষ করিয়াছ, তাহা যথাযথ সজ্জিত করিয়া লিখিবে। ফলতঃ উপদেশদ্বারা রচনা করিবার শক্তি পরিবর্দ্ধিত করা যায় না; ইহাতে যাঁহার স্বাভাবিক প্রবৃত্তি আছে, তিনিই ভাল রচনা করিতে পারেন। তথাপি অভ্যাস-বলে যতদূর চেষ্টা করিতে পারা যায়, তাহা সকলেরই করা আবশ্যক।

৬৫। প্রবন্ধ লিখিবার পূর্ব্বে তদ্বিষয়ে যে সকল অঙ্গ-প্রত্যঙ্গের প্রয়োগ আবশ্যক বলিয়া বিবেচিত হইবে, তাহা লিখিবার যোগ্য কি না এতৎ সম্বন্ধে চিন্তা করিবে।

৬৬। সংক্ষিপ্ত ও সার-গর্ভ রচনাই সমধিক প্রশংসনীয়।

৬৭। সার্থক শব্দের প্রয়োগে সর্ব্বান্তঃকরণে চেষ্টা করিবে।

৬৮। অনুপ্রাসাদির অনুরোধে কদাচ অনর্থক শব্দের প্রয়োগ করিবে না।

৬৯। অপ্রচলিত দুরূহ শব্দের যথাশক্তি পরিবর্জ্জন করিবে।

৭০। এক বাক্যে অনেক অসমাপিকা ক্রিয়ার ব্যবহার করিবে না।

৭১। ব্যাকরণ-লিখিত নিয়মাবলীর প্রতি দৃষ্টি রাখিয়া সুস্পষ্ট-রূপে মনের ভাব প্রকাশে যত্নবান্ হইবে।

৭২। এক পদের বহু বিশেষণ প্রয়োগ করিয়া বাক্যকে শ্রুতি-কটু করিবে না।

৭৩। শব্দবিন্যাস সম্বন্ধে বাক্যের পূর্ব্বাংশ ও পরাংশের সামঞ্জস্যের প্রতি দৃষ্টি রাখিবে। কদাচ পূর্ব্বাংশ অপেক্ষা পরাংশের লঘুতা সম্পাদন করিবে না। যথা,—"আগুল্‌ফ-লম্বিত কেশ-রাশি চিরুণী দিয়া

আঁচড়াইতেছে।” এখানে পূর্ব্বাংশ অপেক্ষা পরাংশের শব্দ-বিন্যাসে লঘুতা প্রকাশ পাইতেছে।

৭৪। যে যে পদের সমাস করিবে, যদি শ্রুতিকটু দোষ না হয়, তবে, সম্ভাবনা থাকিলে, তাহাদের সন্ধি করিবে। ফলতঃ শ্রুতিকটুতা সর্ব্বপ্রযত্নে পরিবর্জ্জনীয়।

৭৫। অনেক সম-কারক পদ এক বাক্যে প্রযুক্ত হইলে, শেষস্থ পদের পূর্ব্বে সংযোজক বা বিয়োজক অব্যয়ের প্রয়োগ করিবে।

৭৬। স্বীয় কল্পনা-শক্তির আশ্রয়ে একাগ্র চিত্তে সাবধানে রচনা লিখিতে প্রবৃত্ত হইবে।

৭৭। জীব জন্তু; খ্যাতি, প্রতিপত্তি; মান, সম্ভ্রম; ধন, সম্পত্তি; অতিথি, অভ্যাগত; কটু, কাটব্য; লজ্জা, সরম; বন্ধু, বান্ধব; লোক, জন; অনুনয়, বিনয়; যুদ্ধ, বিগ্রহ; কার্য্য, কর্ম্ম; আচার, ব্যবহার; অনুরোধ, উপরোধ; রীতি, নীতি; দীন, দরিদ্র; দীন, দুঃখী; অনাথ, অসহায়; বিলাপ, পরিতাপ; আশ্রিত, অনুগত; শোক, দুঃখ; দুঃখ, ক্লেশ; রীতি, পদ্ধতি; বিঘ্ন, বিপত্তি; বাধা, বিপত্তি; স্নেহ, বাৎসল্য; আকার, প্রকার; প্রীতি, প্রণয়; বাদ, অনুবাদ; তর্ক, বিতর্ক; কথন, উপকথন; ভক্ষ্য, ভোজ্য; সৈন্য, সামন্ত; আত্মীয়, স্বজন; অপর, সাধারণ; যত্ন, চেষ্টা; আয়াস, পরিশ্রম; জগৎ, সংসার; বিশ্ব, ব্রহ্মাণ্ড; সাধ্য, সাধনা; সুখে, স্বচ্ছন্দে; দ্বেষ, হিংসা; স্নেহ, মমতা; দয়া, মায়া; মণি, মাণিক্য; বিবাদ, বিসংবাদ; কলহ, বিবাদ; বিশ্রী, বিবর্ণ; পরিষ্কৃত, পরিচ্ছন্ন; আমোদ, প্রমোদ; আমোদ, আহ্লাদ; দ্রব্য, সামগ্রী; শূর, বীর; আলাপ, পরিচয়; লালন, পালন; সেবা, শুশ্রূষা; কৃতার্থ, চরিতার্থ; হৃষ্ট, পুষ্ট; আচার, বিচার; আচার, ব্যবহার; শিষ্ট, শান্ত; চেষ্টা, চরিত্র; শোক,

সন্তাপ ; ভক্তি, শ্রদ্ধা ; আশা, ভরসা ; সময়, কাল ; দয়া, দাক্ষিণ্য ; মোহিত, চমৎকৃত ; তিরস্কার, ভৎর্সনা ইত্যাদি বহুল যুগ্ম শব্দের প্রয়োগ দিন দিন বৃদ্ধি প্রাপ্ত হইতেছে। ইহাদের মধ্যে কয়েকটির অর্থগত কিঞ্চিৎ প্রভেদ বুঝা যায় ; অধিকাংশের বুঝা বা বুঝান দুঃসাধ্য। সুতরাং যে সকল যুগ্ম শব্দের অর্থগত প্রভেদ বুঝা দুঃসাধ্য, ঈদৃশ শব্দের ব্যবহার সাধ্যানুসারে বর্জ্জনীয়। কিন্তু ভাষার লালিত্যের প্রতি দৃষ্টি রাখিতে হইলে, সময়ে সময়ে এরূপ যুগ্ম শব্দের ব্যবহার আবশ্যক হইয়া থাকে।

---

## (১) বাক্য-বিশ্লেষণ ( Analysis of sentences )।

যে পদ সমূহের যোজনা দ্বারা মনের অভিপ্রায় সম্পূর্ণ রূপে ব্যক্ত হয়, তাহাকে বাক্য কহে। যে প্রক্রিয়া দ্বারা বাক্যের অন্তর্গত অংশ সমূহকে বিশ্লিষ্ট করিয়া তাহাদের পরস্পর সম্বন্ধ প্রদর্শিত হয়, তাহাকে বাক্য-বিশ্লেষণ কহে।

প্রত্যেক বাক্যে অন্ততঃ একটি কর্ত্তা ও একটি সমাপিকা ক্রিয়া থাকে। "বালক" "গমন করিল" "বিদ্যালয়ে" ইহারা প্রত্যেকে এক একটি পদ। কেবল "বালক' "গমন করিল' বা 'বিদ্যালয়ে"বলিলে বক্তার মনোগত ভাব সম্পূর্ণরূপে প্রকাশ পায় না ; 'বালক বিদ্যালয়ে গমন করিল' বলিলে বক্তার মনের ভাব সম্পূর্ণরূপে প্রকাশিত হয়, অতএব ইহা একটি বাক্য।

সমাপিকা ক্রিয়া-বিহীন অসম্পূর্ণ ভাব-প্রকাশক পদসমূহকে বাক্যাংশ ( Phrase ) কহে। যথা,—'তেথায় যাইয়া" "বায়ু পরিবর্ত্তনের জন্য" ইত্যাদি। প্রয়োগানুসারে বাক্যাংশ বিশেষ্যভাবে বা বিশেষণ-ভাবে পরিচায়ক হইয়া থাকে।

বাক্যমাত্রেরই দুইটি প্রধান অংশ আছে। যথা.—উদ্দেশ্য ( Subject ) ও বিধেয় ( Predicate )।

যাহার উদ্দেশে কিছু বলা যায়, তাহাকে উদ্দেশ্য এবং উদ্দেশ্য সম্বন্ধে যাহা কিছু বলা যায়, তাহাকে বিধেয় কহে। যথা,—"রামের রথ ভাগীরথী-তীরে উপস্থিত হইল" এই বাক্যে "রামের রথ" উদ্দেশ্য এবং "ভাগীরথী তীরে উপস্থিত হইল" বিধেয়।

পদ পরিচয় স্থলে যাহাকে কর্ত্তা বলা যায়, বাক্য-বিশ্লেষণ-কালে তাহা ও তৎসংবলিত অংশকে উদ্দেশ্য এবং পদ-পরিচয় স্থলে যাহাকে ক্রিয়া বলা যায়, তাহা ও তৎসংবলিত অংশকে বিধেয় বলে বাক্য ত্রিবিধ। যথা—সরল, মিশ্র ও যৌগিক।

## সরল বাক্য (Simple sentense)।

যে বাক্যে একটি উদ্দেশ্য (১) ও একটি বিধেয় (২) থাকে, তাহাকে সরল বাক্য কহে। যথা,—তিনি আসিতেছেন।

উদ্দেশ্য নিম্নলিখিত উপায়ে সংপ্রসারিত হইতে পারে।

(ক) বিশেষণ। যথা,—'সাধু' লোক সুখে থাকেন। 'অক্ষম' আমি কবি-কীর্ত্তিলাভে অভিলাষী হইয়াছি। 'নিতান্ত' দরিদ্রেরা ভিক্ষা করে।

(খ) ষষ্ঠী বিভক্তি-যুক্ত পদ। যথা,—'তোমার বন্ধু' আসিতেছেন।

(গ) সমকারক পদ। যথা,—'আমার পুত্র' তারাচরণ সেই বিদ্যালয়ের শিক্ষক।

(ঘ) বিশেষণ ভাবে পরিচায়ক বাক্যাংশ। যথা,—রাম "ভার্য্যা ও অনুজ সহ" বনগমন করিয়াছিলেন। "তোমার মত বুদ্ধিমান্" লোক আর নাই।

(ঙ) অসমাপিকা ক্রিয়া ও তাহার সহিত সম্বদ্ধ বিশেষণ-স্থানীয় বাক্যাংশ। যথা,—"সদ্বংশে জন্মগ্রহণ করিয়া" কোন্ নারী পতিনিন্দা করে?

(চ) হেতুবোধক অসমাপিকা ক্রিয়া। যথা,—তোমার "পড়িতে" ইচ্ছা নাই।

উপরি লিখিত উপায সমূহের মধ্যে দুই বা ততোঽধিক উপায়েও উদ্দেশ্য সম্প্রসারিত হইতে পারে। যথা,—ঈশ্বর ভিন্ন মানবের আর কে প্রকৃত বন্ধু আছেন?

বিধেয় নিম্নলিখিত উপায়ে সম্প্রসারিত হইতে পারে।

(ক) ক্রিয়ার বিশেষণ। যথা,—তিনি 'শীঘ্র' আসিবেন।

(খ) বিশেষণের বিশেষণ। যথা,—সে 'বড' চতুর।

(গ) বিশেষণভাবে পরিচায়ক বাক্যাংশ। যথা,—"প্রভাত হইবামাত্র" তাঁহারা প্রস্থান করিবেন।

(ঘ) তৃতীয়াদি বিভক্তিযুক্ত পদ। যথা,—তিনি আমাকে "যষ্টি দ্বারা প্রহার করিযাছেন। "বৃক্ষ হইতে ফল পড়িল।" আমি "বিষ্ণুপুরে" গিযাছিলাম।

---

(১) বিশেষ্য, সর্ব্বনাম, বিশেষ্যভাবাপন্ন বিশেষণপদ বা বিশেষ্যভাবে পরিচায়ক বাক্যাংশ, স্থান-বিশেষে উদ্দেশ্য বা কর্তৃপদ-রূপে ব্যবহৃত হয়। কোন স্থলে উদ্দেশ্য অনুক্ত থাকে।

(২) সমাপিকা ক্রিয়া সাধারণতঃ বিধেয়-রূপে ব্যবহৃত হয়; কিন্তু কোন কোন স্থলে কেবল সমাপিকা ক্রিয়ার প্রয়োগেও বিধেয় অসম্পূর্ণ থাকে। যে সকল শব্দ দ্বারা বিধেযকে পূর্ণ করিতে হয, তাহাদিগকে বিধেয়ের পূরক (Completion of the predicate) বলে। সকর্ম্মক ক্রিয়ার কর্ম্মপদ, অকর্ম্মক ক্রিয়ার বিধেয় বিশেষণ, সমকারক পদ ও ষষ্ঠী বিভক্তি যুক্ত পদ, বিধেয়ের পূরক হইয়া থাকে। স্থান বিশেষে বিধেয় উহ্যও থাকে।

সকর্ম্মক ক্রিয়াস্থলে কর্ম্মপদ বিধেয়ের পূরক হয়।

(ক) কর্ম্মপদ। যথা,—আমি "পুস্তক" পড়িব। অকর্ম্মক ক্রিয়া স্থলে, বিধেয় বিশেষণ, সমকারক পদ ও ষষ্ঠী বিভক্তি-যুক্ত পদ বিধেয়ের পূরক হয়।

(খ) বিধেয় বিশেষণ। যথা,—তিনি "পরম ধার্ম্মিক" ছিলেন।

(গ) সমকারক। যথা,—বিক্রমাদিত্য উজ্জয়িনীর "রাজা" ছিলেন।

(ঘ) ষষ্ঠী বিভক্তিযুক্ত পদ। যথা,—এই পুস্তকখানি "তাঁহার"।

উপরিলিখিত উপায় সমূহের মধ্যে দুই বা ততোহধিক উপায়ে বিধেয়ের সম্প্রসারণ বা পূরণ হয়। কর্ম্মকরণাদি বিশেষণ-যোগেও সংবর্দ্ধিত হইয়া থাকে।

## মিশ্র বাক্য (Complex sentense)

পরস্পর-সাপেক্ষ প্রধান ও অপ্রধান বাক্যের মিশ্রণে উৎপন্ন পূর্ণ বাক্যকে মিশ্র-বাক্য কহে।

মিশ্র-বাক্যে একটি প্রধান বাক্য ( Principal clause ) এবং এক বা ততোহধিক অপ্রধান বাক্যাংশ ( Dependent clause ) থাকে।

বহুবাক্যের সমবায়-হেতু মিশ্র-বাক্যে একাধিক কর্ত্তা ও সমাপিকা ক্রিয়া থাকে। যথা,—"যৎকালে ইংরাজেরা ভারতবর্ষে আগমন করেন, তখন এ দেশ মোগল শাসনাধীন ছিল।" এই পূর্ণ বাক্যে "তখন ..ছিল" প্রধান বাক্য এবং 'যৎকালে...করেন" অপ্রধান বাক্য; ইহাতে দুইটি কর্ত্তা এবং দুইটি সমাপিকা ক্রিয়া আছে।

প্রধান বাক্যের সহিত অপ্রধান বাক্যের সাধারণতঃ দুই প্রকার সম্বন্ধ দেখিতে পাওয়া যায়।

(১) অপ্রধান বাক্য বিশেষ্যভাবে পরিচায়ক হইয়া প্রধান বাক্যান্তর্গত সকর্ম্মক ক্রিয়ার কর্ম্মরূপে অথবা কোন বিশেষ্য বা সর্ব্বনামের সমকারক-রূপে ব্যবহৃত হয়। যথা,—"সেই অবোধ বালক জানিত না যে, চোরেরা রাজ-দণ্ডে দণ্ডিত হইয়া থাকে।" এস্থলে "চোরেরা···হইয়া থাকে" এই অপ্রধান বাক্য, বিশেষ্যভাবে পরিচায়ক হইয়া প্রধান বাক্যান্তর্গত "জানিত না" ক্রিয়ার কর্ম্মরূপে ব্যবহৃত হইয়াছে। "তিনি যে চোর নহেন, এ কথা তোমায় কে বলিল?" এস্থলে "তিনি···নহেন" এই অপ্রধান বাক্য, বিশেষ্যভাবে পরিচায়ক হইয়া "এ কথা"র সহিত সমকারক হইয়াছে।

(২) অপ্রধান বাক্য, প্রধান বাক্যান্তর্গত সর্ব্বনাম বা বিধেয়ের বিশেষণরূপে ব্যবহৃত হয়। যথা,—"এক্ষণে আপনার যাহা ভাল বিবেচনা হয়, তাহা আপনি করিতে পারেন।" এস্থলে "এক্ষণে ..হয়" এই অপ্রধান বাক্য, বিশেষ্য-ভাবে পরিচায়ক হইয়া প্রধান বাক্যান্তর্গত "তাহা" এই সর্ব্বনামকে বিশেষিত করিতেছে। "যখন আমি এই সরোবরে স্নান করিলাম, তখন আমার শরীর শীতল হইয়া গেল।" এস্থলে "যখন ..

করিলাম" এই অপ্রধান, বিশেষ্য ভাবে পরিচায়ক বাক্য দ্বারা প্রধান বাক্যান্তর্গত "শীতল হইয়া গেল" এই বিধেয় বিশেষিত হইতেছে।

## যৌগিক বাক্য (Compound sentence).

পরস্পর নিরপেক্ষ দুই বা ততোঽধিক সরল বা মিশ্র বাক্যের যোগে উৎপন্ন পূর্ণ বাক্যকে যৌগিক বাক্য কহে।

যৌগিক বাক্যেও একাধিক কর্ত্তা ও সমাপিকা ক্রিয়া থাকে; এবং বাক্যগুলি "এবং" "ও" "কিন্তু" "বা" প্রভৃতি অব্যয় দ্বারা সংযুক্ত হয়। যথা,—"রাম আসিলেন ও শ্যাম চলিয়া গেলেন।" "রাজা দশরথ অন্তঃপুরে প্রবেশ করিলেন এবং তথায় মহিষীকে দেখিতে না পাইয়া অতিশয় বিস্মিত হইলেন।"

যৌগিক বাক্যের অন্তর্গত বাক্যগুলি স্ব স্ব প্রধান; কেহ কাহারও অপেক্ষা রাখে না। কিন্তু কোন পূর্ণ যৌগিক বাক্যের মধ্যে যখন প্রধান, বা অপ্রধান সম্বন্ধ-বিশিষ্ট কোন বাক্য থাকিবে, তখন বুঝিতে হইবে, যে, সমুদায় পূর্ণ বাক্যটি যৌগিক হইলেও সেই অংশটি মিশ্র বাক্য হইয়া যৌগিক বাক্যের অন্তর্নিবিষ্ট আছে। যথা,—"তিনি আসিবেন না, এ কথা আমি শুনিলাম, কিন্তু আমার মন তাহাতে কিছুমাত্র বিচলিত হইল না।" এস্থলে "তিনি...শুনিলাম" অংশটি মিশ্রবাক্য।

আবার একটি পূর্ণ মিশ্র বাক্যের মধ্যেও একাংশ যৌগিক বাক্য থাকিতে পারে। যথা,—"যখন তুমি সময়ে আমার পরামর্শ গ্রহণ কর নাই এবং আমার অযথা কুৎসা রটনা করিয়াছ, তখন আমি কিছুতেই তোমাকে ক্ষমা করিব না" এ স্থলে সমুদায় পূর্ণবাক্যটি মিশ্র বাক্য; কিন্তু ইহার প্রথম অংশ "তুমি...করিয়াছ" অংশটি যৌগিক।

দুই বা ততোঽধিক পদ সংযোজক অব্যয় দ্বারা যুক্ত হইলেই সর্ব্বত্র যৌগিক বাক্য হয় না। যথা,—"এক আর একে দুই হয়।" "দস্তা ও তাম্রে পিত্তল হয়"। এই গুলি সরল বাক্য, যৌগিক বাক্য নহে।

আবার "পৃথিবী ও বুধ নিয়ত সূর্য্যমণ্ডল প্রদক্ষিণ করিতেছে।" ইহা সরল বাক্যবৎ প্রতীয়মান হইলেও যৌগিক বাক্য। ইহাকে বিশ্লিষ্ট করিলে দুইটি নিরপেক্ষ সরল বাক্য পাওয়া যায়। যথা,—"পৃথিবী নিয়ত সূর্য্যমণ্ডল প্রদক্ষিণ করিতেছে" ও "বুধ নিয়ত সূর্য্যমণ্ডল প্রদক্ষিণ করিতেছে।"

কিন্তু 'দস্তা ও তাম্রে পিত্তল হয়' এই বাক্য বিশ্লিষ্ট করিয়া "দস্তায় পিত্তল হয়" ও "তাম্রে পিত্তল হয়" এইরূপ দুইটি বাক্য করিলে অভিলষিত অর্থ প্রকাশিত হয় না। এইরূপ উদ্দেশ্যকে যৌগিক উদ্দেশ্য কহে।

যে যে উপায়ে সরল বাক্যের উদ্দেশ্য ও বিধেয় সম্প্রসারিত হয়, মিশ্র ও যৌগিক বাক্যের উদ্দেশ্য ও বিধেয় সেই সেই উপায়ে সম্প্রসারিত হইয়া থাকে।

বাক্য-বিশ্লেষণ করিতে হইলে বাক্যটি কোন্ শ্রেণীর অন্তর্গত তাহা বলিয়া, পরে তাহার প্রত্যেক অংশের বিশ্লেষণ পূর্ব্বক পরস্পরের সম্বন্ধ প্রদর্শন করিতে হয়। মিশ্র ও যৌগিক বাক্যের অংশগুলি অগ্রে পৃথক্ করিয়া পরে প্রত্যেক বাক্যের বিশ্লেষণ করিতে হয়। যথা,—

(ক) "দিবাবসান-সময়ে রামের রথ তমসা-তীরে উপনীত হইল।"

এইটি সরল বাক্য।

রথ ... ... উদ্দেশ্য ( কর্ত্তা )।
রামের ... ... উদ্দেশ্যের সম্প্রসারণ।
উপনীত হইল ... বিধেয়।
দিবাবসান-সময়ে ও তমসা-তীরে } বিধেয়ের বিশেষণ-ভাবে পরিচায়ক সম্প্রসারণ।

( খ ) "লক্ষ্মণ উপস্থিত হইলে, রাম ও সীতা ব্রাহ্মণদিগকে অলঙ্কার, বস্ত্র ও ধন-রত্নাদি দান করিলেন।" এইটি সরল বাক্য।

রাম ও সীতা ... যৌগিক উদ্দেশ্য।
দান করিলেন .. বিধেয়।
অলঙ্কার, বস্ত্র ও ধন-রত্নাদি বিধেয়ের প্রথম পূরকার্থ সম্প্রসারণ ( মুখ্যকর্ম্ম )।
ব্রাহ্মণদিগকে .. বিধেয়ের দ্বিতীয় পূরকার্থ সম্প্রসারণ ( গৌণকর্ম্ম )।
লক্ষ্মণ উপস্থিত হইলে বিধেয়ের তৃতীয় সম্প্রসারণ ( বিশেষণ ভাবে পরিচায়ক বাক্যাংশ )।

( গ ) "রাজা দশরথ কৈকেয়ীর এই নিদারুণ বাক্য শ্রবণ করিয়া ছিন্ন-মূল তরুর ন্যায় ভূতলে পতিত ও মূর্চ্ছিত হইলেন।" সরল বাক্য।

দশরথ ... উদ্দেশ্য ( কর্ত্তা )।
রাজা ... উদ্দেশ্যের সম্প্রসারণ ( সমকারক )।
হইলেন ... বিধেয়।
ভূতলে পতিত ও মূর্চ্ছিত বিধেয়ের পূরক ( বিধেয় বিশেষণ )।
ছিন্নমূল তরুর ন্যায় 'ভূতলে পতিত' এই বিশেষণের বিশেষণ ভাবে পরিচায়ক সম্প্রসারণ।
কৈকেয়ীর এই নিদারুণ বাক্য শ্রবণ করিয়া—বিধেয়ের বিশেষণ ভাবে পরিচায়ক সম্প্রসারণ।

( ঘ ) "বাণিজ্যে লক্ষ্মীর বাস, এ কথা চির-প্রসিদ্ধ।" মিশ্র বাক্য।

এ কথা চির-প্রসিদ্ধ ( আছে ) ... প্রধান বাক্য।
বাণিজ্যে লক্ষ্মীর বাস ( হয় ) ... অপ্রধান বাক্য।

প্রধান বাক্যে—

কথা ... ... উদ্দেশ্য। (কর্ত্তা)
এ ... ... উদ্দেশ্যের বিশেষণার্থ সম্প্রসারণ।
আছে ... ... বিধেয় (অনুক্ত)।
চির-প্রসিদ্ধ ... ... বিধেয়ের পূরক (বিধেয় বিশেষণ)

অপ্রধান বাক্যে—

বাস ... ... উদ্দেশ্য। (কর্ত্তা)
লক্ষ্মীর ... ... উদ্দেশ্যের বিশেষণার্থ সম্প্রসারণ।
হয় ... ... বিধেয় (অনুক্ত)।
বাণিজ্যে ... ... বিধেয়ের বিশেষণার্থ সম্প্রসারণ।

(৩) "ক্রূরা মন্থরা ক্রোধে অধীরা হইল এবং কৈকেয়ী-প্রদত্ত অলঙ্কার দূরে নিক্ষিপ্ত করিল।"

এইটি যৌগিক বাক্য।

"ক্রূরা......হইল" এবং "কৈকেয়ী...করিল" পরস্পর নিরপেক্ষ বাক্য। "এবং" এই সংযোজক অব্যয় দ্বারা সংযুক্ত।

প্রথম বাক্যে—

মন্থরা ... ... উদ্দেশ্য।
ক্রূরা ... ... উদ্দেশ্যের বিশেষণার্থ সম্প্রসারণ।
হইল ... ... বিধেয়।
ক্রোধে অধীরা ... ... বিধেয়ের পূরক।

দ্বিতীয় বাক্যে—

মন্থরা ... ... উদ্দেশ্য।
ক্রূরা ... ... উদ্দেশ্যের বিশেষণার্থ সম্প্রসারণ।
নিক্ষিপ্ত করিল ... ... বিধেয়।
দূরে ... ... বিধেয়ের বিশেষণার্থ সম্প্রসারণ।
অলঙ্কার ... ... বিধেয়ের পূরক (কর্ম্ম পদ)
কৈকেয়ী-প্রদত্ত ... ... বিধেয়ের বিশেষণার্থ সম্প্রসারণ।

---

## (২) যতি-চিহ্ন।

১। পাঠকালে জিহ্বার ইষ্ট বিশ্রাম স্থানকে যতি কহে।

২। বাক্য রচনা করিতে নিম্নলিখিত চিহ্নগুলি ব্যবহৃত হয়।

, এই চিহ্নের নাম প্রথমচ্ছেদ বা পাদচ্ছেদ (Comma)। এই চিহ্ন থাকিলে পাঠকালে অত্যল্প কালবিশ্রাম করিতে হয়।

; এই চিহ্নের নাম দ্বিতীয়চ্ছেদ বা অর্দ্ধচ্ছেদ (Semi-colon)। এই চিহ্ন থাকিলে পাঠকালে অপেক্ষাকৃত অধিক সময় বিশ্রাম করিতে হয়।

: এই চিহ্নের নাম কোলন (Colon)। বিসর্গের সহিত উহার সাদৃশ্যহেতু ভ্রান্তি জন্মিবার আশঙ্কায় বাঙ্গালা ভাষায় উহা প্রায়শঃ পরিত্যক্ত হইয়াছে।

। এই চিহ্নের নাম পূর্ণচ্ছেদ বা দাড়ি। যেখানে পূর্ব্ব বাক্যের সহিত পর বাক্যের সম্বন্ধ থাকে না, সেই স্থানে এই চিহ্ন ব্যবহৃত হয়। এই চিহ্ন স্থলে জিহ্বার সম্পূর্ণ বিশ্রাম হয়।

? প্রশ্ন-সূচক চিহ্ন (Note of interrogation)। প্রশ্ন-স্থলে এই চিহ্ন ব্যবহৃত হয়। যেখানে এই চিহ্ন থাকে, সেই স্থলে প্রশ্ন-বোধক-স্বরে পাঠ করিতে হয়।

! বিস্ময়, ভয়, হর্ষ, বিষাদাদি আবেগ প্রকাশ স্থলে এবং সম্বোধন (১) পদের শেষে এই চিহ্ন ব্যবহৃত হয়। ইহাকে বিস্ময়াদি-সূচক চিহ্ন (Note of interjection) কহে।

- সমাস-পদ বিভাগ-স্থলে এই চিহ্ন ব্যবহৃত হয়। ইহাকে সংযোজক-চিহ্ন (Hyphen) কহে।

" যেখানে অন্যের বাক্যাদি অবিকল উদ্ধৃত করিতে হয়, সেই স্থলে এই চিহ্নের ব্যবহার হয়। ইহাকে উদ্ধার চিহ্ন (Quotation) কহে।

( ) বা [ ] কোন বাক্যাংশ বা শব্দের অর্থ স্পষ্ট করিয়া বুঝাইতে বা অতিরিক্ত বাক্য প্রয়োগ করিতে এই বন্ধনী চিহ্ন (Bracket) ব্যবহৃত হয়।

——এক কথা বলিতে বলিতে হঠাৎ অন্য কথা উপস্থিত হইলে অথবা কবিগণের চিন্তার হঠাৎ বিশ্রাম স্থানে এই চিহ্ন ব্যবহৃত হয়, ইহাকে (Dash) ড্যাশ্ কহে।

* * * বা .........যেখানে কোন পদ বা বাক্যাংশ পরিত্যাগ করা যায়, সেই স্থানে এই চিহ্ন ব্যবহৃত হয়। ইহাকে পরিহারচিহ্ন (Ellipsis) কহে।

,—কোন বিষয়ে উদাহরণ দিতে হইলে, এই চিহ্নের ব্যবহার দেখা যায়।

* † ‡ § ¶ (১) (ক) ইত্যাদি। কোন বাক্যের বা শব্দের অর্থ লিখিতে হইলে পৃষ্ঠার নিম্নভাগে এই সকল চিহ্নের অন্যতমটি ব্যবহৃত হয়।

---

(১) পদ্যে সম্বোধন পদের শেষে ( , ) চিহ্ন এবং সম্বোধন পদ বাক্যের শেষস্থিত হইলে ( ! ) চিহ্ন ব্যবহৃত হয়।

## (৩) প্রায়-উচ্চারণ-সাম্য শব্দের অর্থভেদ।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অংশ | ... | ভাগ | কুট | .. | পর্ব্বত |
| অংস | ... | স্কন্ধ | কূট | ... | গিরি-শৃঙ্গ |
| অণু | ... | ক্ষুদ্রতমাংশ | কুল | ... | বংশ, গোষ্ঠী |
| অনু | ... | পশ্চাৎ | কূল | ... | নদ্যাদির তীর |
| অশন | ... | ভোজন | কৃত্ত | .. | ছিন্ন |
| অসন | ... | ক্ষেপণ | কৃত্য | ... | কার্য্য |
| অন্ন | ... | খাদ্য | কৃষ্ট | ... | কর্ষিত |
| অন্য | ... | অপর | কৃষ্ণ | ... | বাসুদেব |
| অন্নপুষ্ট | ... | আহার-পুষ্ট | কোণ | ... | বিদিক্ |
| অন্যপুষ্ট | ... | কোকিল | কোন | ... | অনিশ্চিত |
| অর্ঘ | ... | মূল্য | কটি | ... | কোমর |
| অর্ঘ্য | ... | পূজা | কোটি | ... | শতলক্ষ |
| অশিত | ... | ভক্ষিত | কোমল | ... | নরম |
| অসিত | ... | কৃষ্ণ | কমল | ... | পদ্ম, জল |
| অশ্ম | ... | প্রস্তর | গিরিশ | ... | শিব |
| অশ্ব | .. | ঘোটক | গিরীশ | ... | হিমালয় |
| আত্ত | ... | গৃহীত | চতুর্ | ... | চারি |
| আর্ত্ত | .. | পীড়িত | চতুর | ... | কার্য্যদক্ষ |
| আপণ | ... | হট্ট | চিত্ত | ... | মনঃ |
| আপন | ... | নিজ | চিত্য | ... | অগ্নি |
| আস্তিক | ... | ঈশ্বর-বাদী | তরণি | ... | নৌকা, সূর্য্য |
| আস্তীক | ... | জরৎকারু-পুত্র | তরুণী | ... | যুবতী |
| আহুতি | ... | হোম | তুণ্ড | .. | মুখ |
| আহ্বতি | ... | আহ্বান | তুন্দ | ... | উদর |
| ইতি | ... | সমাপ্তি, ইহা | দশন | ... | দন্ত |
| ঈতি | ... | ষড়্‌বিধ শস্যবিঘ্ন | দশন্ | ... | দশ |
| কল্য | ... | প্রাতঃকাল | দশাশ্ব | ... | চন্দ্র |
| কল্ল | ... | বধির | দশাস্য | ... | রাবণ |

| শব্দ | | অর্থ |
|---|---|---|
| দিন | ... | দিবা |
| দীন | ... | দরিদ্র |
| দ্বীপ | ... | জলমধ্যস্থ স্থল |
| দ্বিপ | ... | হস্তী |
| দীপ | ... | প্রদীপ |
| দুকুল | ... | দুই বংশ |
| দুকুল | .. | ক্ষৌম বসন |
| দূত | ... | চর |
| দ্যূত | ... | পাশক ক্রীড়া |
| দূর | ... | অসন্নিকৃষ্ট |
| দুব্ | ... | নিন্দিত |
| দেশ | ... | রাজ্য |
| দ্বেষ | ... | ঈর্ষ্যা |
| ধান | ... | আধার |
| ধ্যান | ... | চিন্তন |
| নিরাশ | ... | আশা-রহিত |
| নিরাস | ... | নিরসন |
| নির্জ্জর | ... | দেবতা |
| নির্ঝর | ... | ঝরণা |
| নিশিত | ... | শাণিত |
| নিশীথ | ... | অর্দ্ধরাত্র |
| নীড় | ... | কুলায় |
| নীর | ... | জল |
| নীল | ... | বর্ণ-বিশেষ |
| পক্ষ | ... | মাসার্দ্ধ |
| পক্ষ্ম | ... | নেত্র-লোম |
| পদ্য | ... | ছন্দোময় বাক্য |
| পদ্ম | ... | কমল |
| পুৎ | ... | নরক-বিশেষ |
| পূত | ... | পবিত্র |
| পৃষ্ট | ... | জিজ্ঞাসিত |
| পৃষ্ঠ | ... | পশ্চাদ্ভাগ |
| প্রোত | ... | গুম্ফিত |
| প্রোথ | ... | অশ্ব-নাসিকা-শব্দ |
| বন্ধ | ... | বন্ধন |
| বন্ধ্যা | ... | নিষ্ফল |
| বলি | ... | পূজোপহার |
| বলী | ... | বলবান্ |
| ভাণ | ... | ছল |
| ভান | ... | প্রকাশ |
| মহিত | ... | পূজিত |
| মোহিত | ... | মোহ-প্রাপ্ত |
| যতি | ... | মুনি |
| জ্যোতিঃ | ... | দীপ্তি |
| যাত | ... | গত, গমন |
| জাত | ... | উৎপন্ন |
| রিক্ত | ... | শূন্য |
| রিকথ | ... | দায়, ধন |
| রুক্ম | ... | স্বর্ণ |
| রুক্ষ | ... | কর্কশ |
| লক্ষ | ... | শতসহস্র |
| লক্ষ্য | ... | দ্রষ্টব্য, শরব্য |
| বর্য্য | ... | শ্রেষ্ঠ |
| বর্জ্জ্য | ... | ত্যাজ্য |
| বিদুর | ... | জ্ঞানী |
| বিদূর | ... | অতি-দূরস্থ |
| বিল্ল | ... | জলা |
| বিল্ব | ... | শ্রীফল |
| বিষ | ... | গরল, মৃণাল |
| বিস | ... | মৃণাল |

| | | |
|---|---|---|
| বৃষ্টি | ... | বর্ষণ |
| বৃষ্ণি | ... | যদুবংশ |
| বেদ | ... | শ্রুতি |
| বেধ | ... | গভীরতা |
| ব্যসন | ... | বিপদ্ |
| বসন | .. | বস্ত্র |
| শকল | ... | খণ্ড |
| সকল | ... | সমগ্র |
| শক্ত | ... | সমর্থ |
| সক্ত | ... | আসক্ত |
| শঙ্কর | ... | শিব |
| সঙ্কর | ... | মিশ্রণোৎপন্ন |
| শপ্ত | ... | অভিশাপগ্রস্ত |
| সপ্ত | ... | সপ্তসংখ্যা |
| শম্বর | ... | হরিণ-বিশেষ |
| সম্বর | .. | সংবরণ |
| শবল | ... | নানাবর্ণযুক্ত |
| সবল | ... | বলবান্ |
| শক্তি | ... | ক্ষমতা |
| সক্তি | ... | সংযোগ |
| সক্থি | ... | উরু |
| শারদ | .. | বৎসর |
| সারদ | ... | শ্রেষ্ঠত্ব-দায়ক |
| শুক | ... | পক্ষি-বিশেষ |
| শূক | ... | শস্যের সূক্ষ্মাগ্র |
| সুর | .. | দেবতা |
| শূর | ... | বীর |
| সূর | ... | সূর্য্য |
| স্বহিত | .. | নিজমঙ্গল |
| সহিত | ... | সহ |

| | | |
|---|---|---|
| শৃত | ... | পক্ক |
| শ্রিত | ... | সেবিত |
| শ্বশ্রূ | ... | শাশুড়ী |
| শ্মশ্রু | ... | মুখ-রোম |
| স্বত্ব | ... | স্বামিত্ব |
| সত্য | ... | যথার্থ |
| সম | . | সমান |
| শম | ... | যম, শান্তি |
| শর | .. | তীর |
| স্বর | ... | উদাত্তাদি |
| শব | ... | মৃতদেহ |
| সব | ... | প্রসব, অপত্য |
| সর্গ | ... | সৃষ্টি |
| স্বর্গ | ... | সুরলোক |
| সামি | ... | কিয়দংশ |
| স্বামী | ... | প্রভু |
| শারদা | | দুর্গা |
| সারদা | ... | সরস্বতী |
| সার্থ | ... | বণিক্ |
| স্বার্থ | ... | নিজ প্রয়োজন |
| সুত | ... | পুত্র |
| সূত | .. | সারথি |
| সুদ | ... | কুসীদ |
| সূদ | ... | পাচক |
| স্কন্ধ | ... | অংস |
| স্কন্দ | ... | কার্ত্তিকেয় |
| স্রবণ | ... | ক্ষরণ |
| শ্রবণ | ... | শ্রুতি |
| হুতি | ... | হোম |
| হূতি | .. | আহ্বান |

## ( ৪ ) বর্ণ-গত কিঞ্চিৎ ভিন্নরূপ একার্থক কতিপয় শব্দ।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| অগার | কিশলয় | গুবাক | নিমিষ | মকুর | বাষ্প |
| আগার | কিসলয় | গূবাক | নিমেষ | মুকুর | বাষ্প |
| অঙ্কুর | কুরুবক | জম্বুক | পদবী | মকুল | বাহ্লিক |
| অঙ্কূর | কুরবক | জম্বূক | পদবি | মুকুল | বাহ্লীক |
| অন্তরীক্ষ | কুসীদ | জামাতৃ | পনস | মুষল | বিষদ |
| অন্তরিক্ষ | কুশীদ | যামাতৃ | পণস | মুসল | বিশদ |
| আহিতুণ্ডিক | কৃমি | তন্তুবায় | পরিষদ্ | যবানী | শূকর |
| অহিতুণ্ডিক | ক্রিমি | তন্তুবায় | পর্ষদ্ | যমানী | সূকর |
| উলূক | কৈকেয়ী | তন্তুবাপ | পারাপার | রশনা | শৃগাল |
| উলূক | কেকয়ী | তন্ত্রবাপ | পারাবার | রসনা | সৃগাল |
| ঊষা | কোশ | তনু | বন্ধুব | রুক্ষ | শৈবাল |
| উষা | কোষ | তনূ | বন্ধুর | রুক্ষ্ম | শৈবল |
| ঋষ্টি | কৌশল্যা | দাশ | ভগিনী | লক্ষণ | শণ্ড |
| বিষ্টি | কৌসল্যা | দাস | ভগ্নী | লক্ষ্মণ | ষণ্ড |
| কপাট | ক্ষুর | দেবকী | মরীচ | বসিষ্ঠ | সরযু |
| কবাট | খুর | দৈবকী | মরিচ | বশিষ্ঠ | সরযূ |
| কপিল | গাণ্ডিব | ননন্দৃ | মসূর | বাণারসী | সূর্পণখা |
| কবিল | গাণ্ডীব | ননান্দৃ | মসুর | বারাণসী | শূর্পণখা |
| কলস | গুগ্‌গুল | নারিকেল | মকুট | বাল্মীক | হনুমৎ |
| কলশ | গুগ্‌গুলু | নারীকেল | মুকুট | বল্মীক | হনূমৎ |

## (৫) কতিপয় বিপরীতার্থক শব্দ।

অধমর্ণ ... উত্তমর্ণ
অনুকূল ... প্রতিকূল
অনুলোম ... বিলোম, প্রতিলোম
অলীক ... সত্য
আপদ্ ... সম্পদ্
আর্দ্র ... শুষ্ক
আবির্ভূত ... তিরোহিত
উচ্চ . নিম্ন
উৎকর্ষ .. অপকর্ষ
উৎকৃষ্ট ... নিকৃষ্ট, অপকৃষ্ট
উদয় ... অস্ত
উন্মীলিত ... নিমীলিত
উপকার ... অপকার
ঊর্দ্ধ ... অধঃ
ঋজু ... কুটিল
কর্কশ ... কোমল
কু .. সু
কুৎসা ... প্রশংসা
কৃতঘ্ন ... কৃতজ্ঞ
কৃশ ... স্থূল
ক্ষয় বৃদ্ধি
গরল ... অমৃত
গরিষ্ঠ .. লঘিষ্ঠ
গুণ .. দোষ
গুপ্ত ... প্রকাশিত
গৌরব ... লাঘব
চঞ্চল .. স্থির
শুষ্ক ... সরস
সন্নিকৃষ্ট ... বিপ্রকৃষ্ট
সমাপ্ত ... আরব্ধ
সুপ্ত ... জাগরিত

জাগরণ ... নিদ্রা
জ্বলন ... নির্ব্বাণ
ঝটিতি ... বিলম্ব
তরুণ ... বৃদ্ধ
তিমির ... আলোক
তিরস্কার ... পুরস্কার
দক্ষিণ ... বাম
দীর্ঘ ... হ্রস্ব
দুর্লভ ... সুলভ
দুষ্কৃতি ... সুকৃতি
নূতন ... পুরাতন
নৈসর্গিক .. কৃত্রিম
পরকীয় ... স্বকীয়
পরুষ .. কোমল
পাপ ... পুণ্য
পুষ্ট ... ক্ষীণ
প্রাচীন ... নব্য
বন্ধু ... শত্রু
বন্ধুর ... মসৃণ
মৃদু ... তীক্ষ্ণ
মৃষা, মিথ্যা ... সত্য
রুগ্ন .. সুস্থ
শোক .. হর্ষ
লঘু ... গুরু
ব্যর্থ ... সার্থক
ব্যষ্টি ... সমষ্টি
শীঘ্র ... বিলম্ব
স্নিগ্ধ .. রুক্ষ
সমক্ষ ... পরোক্ষ
সুখ ... দুঃখ
হলাহল ... অমৃত

# (৬) প্রচলিত কতিপয় অপ-প্রয়োগ।

| অশুদ্ধ | | শুদ্ধ |
|---|---|---|
| অজানিত | ... | অজ্ঞাত |
| অধীনস্থ | ... | অধীন |
| অনাথিনী | ... | অনাথা |
| অন্তর্দ্ধান হইল | ... | অন্তর্হিত হইল |
| অপ্সরী-সম্ভবা | ... | অপ্সরঃ-সম্ভবা |
| আধিক্যতা | ... | আধিক্য |
| আয়ত্তাধীন | ... | আয়ত্ত বা অধীন |
| আরোগ্য হইলাম | ... | অরোগ হইলাম |
| আবশ্যকীয় | ... | আবশ্যক |
| একত্রিত | ... | একত্র |
| একদৃষ্টে (১) | ... | একদৃষ্টিতে |
| ঐক্যতা | ... | ঐক্য বা একতা |
| কেবলমাত্র | ... | কেবল |
| ক্রেতাগণ | ... | ক্রেতৃ-গণ |
| গ্রাহ্য যোগ্য | . | গ্রাহ্য বা গ্রহণ যোগ্য |
| ঘনিষ্টতা | ... | ঘনিষ্ঠতা |
| ঘূর্ণায়মান | ... | ঘূর্ণ্যমান |
| চক্ষুঃদ্বারা | | চক্ষুর্দ্বারা বা চক্ষুদ্বারা |
| চমৎকার হইলাম | ... | চমৎকৃত হইলাম |
| জাগ্রত | ... | জাগ্রৎ |
| জীবাত্মা-সংক্রান্ত | ... | জীবাত্ম-সংক্রান্ত |
| জ্ঞাতার্থে (১) | ... | জ্ঞানার্থে |
| তৎকালীন কহিল | ... | তৎকালে কহিল |
| তত্রাচ বলিবে | .. | তথাচ বলিবে |
| তত্রাপি কহিল | ... | তথাপি কহিল |
| তদ্দৃষ্টে (১) | ... | তদ্দর্শনে |
| তৃতীয় সংখ্যক | ... | ত্রি-সংখ্যক |
| ত্রৈবাষিক পরীক্ষা | ... | ত্রিবার্ষিক পরীক্ষা |
| দম্পতি | ... | দম্পতী |
| দুরাদৃষ্ট | ... | দুরদৃষ্ট |
| দুরাবস্থা | ... | দুরবস্থা |
| দ্বিরাত্রি | ... | দ্বিরাত্র |
| নিন্দুক | ... | নিন্দক |
| নিরপরাধী | ... | নিরপরাধ |
| নিরহঙ্কারী | ... | নিরহঙ্কার |
| নির্গুণী | ... | নির্গুণ |
| নির্দ্দোষী | ... | নির্দ্দোষ |
| নির্দ্দোষিতা | ... | নির্দ্দোষতা |
| নির্ধনী | . | নির্ধন |
| নীরোগী | ... | নীরোগ |
| নৈরাশ হইলাম | ... | নিরাশ হইলাম |
| পক্ষীগণ | ... | পক্ষিগণ |
| পত্রপ্রাপ্তে (১) | ... | পত্র প্রাপ্তিতে |
| পরিষ্কার, পরিচ্ছন্ন | ... | পরিষ্কৃত, পরিচ্ছন্ন |
| পার্ব্বতীয় | ... | পর্ব্বতীয়, পার্ব্বত্য |
| পর্য্যটক | ... | পর্য্যাটক |
| পিতা-মাতা | .. | মাতা-পিতা |
| পিতৃ-মাতৃ-হীন | .. | মাতাপিতৃ হীন |
| পূজ্যাস্পদ | ... | পূজাস্পদ |
| প্রবর্ত্ত হইলাম | ... | প্রবৃত্ত হইলাম |
| বক্ষোপরি | ... | বক্ষের উপর |
| বাহ্যিক দৃশ্য | ... | বাহ্য দৃশ্য |
| বুদ্ধিমতী স্ত্রীলোক | .. | বুদ্ধিমতী স্ত্রী |
| ভাগ্যমান্ | .. | ভাগ্যবান্ |
| ভূম্যাধিকারী | ... | ভূম্যধিকারী |
| ভ্রাতাগণ | ... | ভ্রাতৃগণ |
| মনোকষ্ট | ... | মনঃকষ্ট |

(১) ভাববাচ্যে ক্ত প্রত্যয় করিয়া এই সকল অপপ্রয়োগ কোনরূপে রাখিতে পারা যায়

| | | | | | |
|---|---|---|---|---|---|
| মনোমুগ্ধকর | ... | মনোমোহ-কর | সম্মান | ... | সম্মান |
| মহদুপকার | ... | মহোপকার | সম্মুখ | ... | সম্মুখ |
| মহাত্মাগণ | .. | মহাত্ম-গণ | সমতুল্য | ... | সম বা তুল্য |
| মহারাজা | ... | মহারাজ | সম্রাজ্ঞী | ... | সম্রাট্ (২) |
| মহারাজ্ঞী (১) | ... | মহারাজ্ঞী | সবিনয়-পূর্ব্বক | ... | সবিনয়ে বা বিনয়-পূর্ব্বক |
| মহিমা চন্দ্র | ... | মহিম চন্দ্র | সবিতাদেব | ... | সবিতৃ দেব |
| মহিমা সাগর | ... | মহিম-সাগর | সর্ব্বাপেক্ষা বৃহত্তর | ... | সর্ব্বাপেক্ষা বৃহৎ |
| মান্যনীয় | ... | মাননীয় | সশঙ্কিত | ... | শঙ্কিত বা সশঙ্ক |
| মালিন্যতা | .. | মালিন্য | সাক্ষাৎপ্রত্যক্ষ | ... | সাক্ষাৎ বা প্রত্যক্ষ |
| মৈত্রতা | ... | মৈত্র বা মিত্রতা | সাক্ষী দেওয়া | ... | সাক্ষ্য দেওয়া |
| যদ্যপিও | ... | যদ্যপি | সাদর-পূর্ব্বক | ... | সাদরে বা আদরপূর্ব্বক |
| যাবদীয় | ... | যাবতীয় | সাবধান-পূর্ব্বক | ... | সাবধানে বা সাবধানতা-পূর্ব্বক |
| যোগীবর | ... | যোগি-বর | সাবকাশ নাই | ... | অবকাশ নাই |
| লজ্জাস্কর | ... | লজ্জাকর | সৃজন (৩) | ... | সর্জ্জন |
| লাঘবতা | ... | লাঘব | সুকেশিনী | ... | সুকেশা বা সুকেশী |
| বাহুল্যতা | ... | বাহুল্য | সৌজন্যতা | ... | সৌজন্য |
| বিমর্ষ হইলাম | .. | বিমর্ষযুক্ত হইলাম | স্বত্বাধিকার | ... | স্বত্ব বা অধিকার |
| ব্যয়-সাধ্য-প্রযুক্ত | ... | ব্যয-সাধ্যতা প্রযুক্ত | হস্তীগণ | ... | হস্তি-গণ |
| ব্যবহার্য্যণীয় | ... | ব্যবহার্য্য | | | |
| শিরোশোভা | ... | শিরঃশোভা | | | |
| সখ্যতা | ... | সখ্য | | | |
| সদাসর্ব্বদা | ... | সদা বা সর্ব্বদা | | | |
| সন্তোষ হইলাম | ... | সন্তুষ্ট হইলাম | | | |

---

(১) মহতী রাজ্ঞী বুঝাইলে মহারাজ্ঞী পদ হয়। মহারাজের স্ত্রী অর্থে হয না।

(২) যে স্ত্রীলোক কোন সাম্রাজ্যের অধীশ্বরী তাঁহাকে সম্রাজ্ঞী বলিলে ভুল হয়; ভিক্টোরিয়া ভারতের সম্রাট্।

(৩) সৃজন, সতীত্ব প্রভৃতি কয়েকটি অশুদ্ধ পদ বাঙ্গালা ভাষায় এরূপ প্রচলিত হইয়াছে যে, ঐ সকল পদের প্রয়োগ অনিবার্য্য।

## ( ৭ ) কাব্য।

১। রসাত্মক বাক্যকে কাব্য কহে।

### শ্রব্যকাব্য।

২। যে কাব্য শ্রবণ করা যায়, তাহাকে শ্রব্য কাব্য কহে। শ্রব্য কাব্য তিন প্রকার। যথা,—পদ্যময়, গদ্যময় এবং গদ্য-পদ্যময়।

### পদ্যময় কাব্য।

৩। সংস্কৃত ভাষায় পদ্যময় কাব্য তিন ভাগে বিভক্ত। যথা,—মহাকাব্য, খণ্ডকাব্য ও কোষ-কাব্য।

৪। মহাকাব্যাদি গদ্যেও লিখিত হয়।

### মহাকাব্য।

৫। কোন দেবতা অথবা অশেষ-গুণ-সম্পন্ন ব্যক্তি কিংবা এক বংশোৎপন্ন বহু ভূপতির বিবরণ যে কাব্যে লিখিত হয়, তাহাকে মহাকাব্য কহে। মহাকাব্য নানাবিধ বর্ণনায় পরিপূর্ণ এবং অষ্টাধিক সর্গে বিভক্ত থাকে। যথা,—রামায়ণ, মেঘনাদবধ ইত্যাদি।

### খণ্ড কাব্য।

৬। এক বিষযে অনতিদীর্ঘ যে কাব্য তাহাকে খণ্ড কাব্য কহে। যথা,—মেঘ-দূত, ঋতু-সংহার ইত্যাদি।

### কোষকাব্য।

৭। পরস্পর-নিরপেক্ষ শ্লোক-সমূহকে কোষ-কাব্য কহে। যথা—সদ্ভাব-শতক, পদ্য-পাঠ ইত্যাদি।

### গদ্যময় কাব্য।

৮। যাহার আদ্যন্ত গদ্যে রচিত, তাহাকে গদ্যময় কাব্য কহে। যথা,—কাদম্বরী, টেলিমেকস্ ইত্যাদি।

### গদ্য-পদ্যময়-কাব্য।

৯। সংস্কৃত ভাষায় গদ্য-পদ্য-ময় কাব্যকে চম্পূকাব্য কহে। বাঙ্গালা ভাষায় তাদৃশ কাব্যের মধ্যে সুধীরঞ্জন, ছাত্র বোধ প্রভৃতি সমধিক প্রসিদ্ধ।

### দৃশ্য কাব্য।

১০। যাহা শ্রবণ করা যায়, অধিকন্তু রঙ্গভূমিতে নট দ্বারা অভিনীত হয়, তাহাকে দৃশ্য কাব্য কহে। যথা,—শর্ম্মিষ্ঠা, কুলীন-কুল-সর্ব্বস্ব ইত্যাদি।

## (৮) ছন্দঃ (Versification)।

১। যাহা পরিমিত অক্ষরে বদ্ধ এবং শ্রবণ ও মনের প্রীতিপ্রদ, তাহাকে ছন্দঃ কহে। ছন্দোবদ্ধ সার্থক পদ বিন্যাসকে পদ্য কহে।

২। ছন্দঃ দুই প্রকার। যথা,—অমিত্রাক্ষর ও মিত্রাক্ষর।

### অমিত্রাক্ষর ছন্দঃ (Blank verse)।

৩। অন্ত্য বর্ণের মিল না থাকিলে অমিত্রাক্ষর হয়।
যথা,—'তাহে শোভে রত্নরাজি, মানস-সরসে,
সরস কমল-কুল-বিকসিত যথা।

### মিত্রাক্ষর ছন্দঃ (১) (Rhyme)।

৪। 'একই অক্ষর দুই চরণান্তে রবে। অন্তস্থ উপান্ত্য স্বর এক জাতি হবে॥'

### যতি (Pause)।

৫। 'জিহ্বার বিশ্রাম স্থান যতি নাম ধরে। সুকবি সকল তায় পদচ্ছেদ করে॥'

### একাবলী।

৬। 'একাদশ বর্ণে চরণ যার। একাবলী নাম জানিবে তার॥'
যথা,—'ভো নভোমণ্ডল। বল স্বরূপ, কে দিল তোমায় এরূপ রূপ?

### তোটক।

৭। 'প্রথমে লঘুবর্ণ দুটা হইবে। গুরু অক্ষর এক পরে লিখিবে॥
পর বারটি অক্ষর এই মতে। হয় তোটক সংস্কৃত শাস্ত্রমতে॥'
যথা,—'নম নিত্য নিরাময় বিশ্বপতে, নম চিন্ময় সত্য সনাতন হে।

### পয়ার (Couplet)।

৮। 'চতুর্দ্দশ বর্ণে হয় সকল পয়ার। অষ্টম অক্ষরে যতি প্রশস্ত তাহার।'
যথা,—'ধন জন যৌবনের গর্ব্ব কর মন। জান না নিমিষে হরে সকলি শমন॥

### মালঝাঁপ ও তরল পয়ার।

৯। 'চতুর্থেতে অষ্টমেতে দ্বাদশেতে তার। মিত্রাক্ষর পরস্পর দ্বি অক্ষর আর॥
যথা,—'কোতোয়াল যেন কাল খাঁড়া ঢাল ঝাঁকে। ধরি বাণ খরশাণ হান হান হাঁকে॥
'চতুর্থেতে অষ্টমেতে মিল থাকে যার। ভিন্নাকারে বলে তারে তরল পয়ার॥'
যথা—'দেখ দ্বিজ, মনসিজ জিনিয়া মূরতি। পদ্মপত্র যুগ্মনেত্র পরশয়ে শ্রুতি॥'

---

(১) আমার পরম পূজ্যপাদ অধ্যাপক স্বর্গীয় মধুসূদন বাচস্পতি মহাশয়ের ছন্দোমালা হইতে কতিপয় ছন্দের লক্ষণ ও উদাহরণ গৃহীত হইল। বিশেষ বিবরণ উক্ত গ্রন্থে দ্রষ্টব্য।

## পর্য্যায়সম ( Alternate Rhyme )।

১০। 'প্রথম চরণ সহ তৃতীয় মিলিবে। মিলিবে দ্বিতীয় সহ চতুর্থ চরণ ॥
ইহাই পর্য্যায়-সম বুঝিয়া লিখিবে। রচনা করহ রীতি পয়ারে যেমন ॥'

## মধ্যসম।

১১। 'প্রথম চরণ সহ চতুর্থ মিলিবে। মিলিবে দ্বিতীয় সহ তৃতীয় চরণ ॥
হইবে চরণ সব পয়ারে যেমন। মধ্যসম নাম তার জানিবে লিখিবে ॥'

## মালতী।

১২। 'পয়ারের পরে যদি এক বর্ণ হয় হে। তাহারে মালতী-চ্ছন্দঃ কবিগণ কয় হে।'
যথা,—'তেজস্বীর তেজ সয় তত দুঃখ হয় না। তার তেজে যার তেজ তার তেজ সয় না।
প্রখর রবির তাপ শিরে সহ্য হয় হে। তার তাপে বালি তাপে পদে সহ্য নয় হে ॥'

## তূণক।

১৩। আদ্য দীর্ঘ(১)অন্ত্য হ্রস্ব এইরূপ বন্ধনে। রাখিবে পনের বর্ণ তূণকের যোজনে ॥'
যথা,—'ভূতনাথ ভূত-সাথ দক্ষ-যজ্ঞ নাশিছে। যক্ষ রক্ষ লক্ষ লক্ষ অট্টহাস হাসিছে ॥'

## কুসুম-মালিকা।

১৪। 'যদি পয়ারের আগে থাকে দুইটি অক্ষর। তারে কুসুম-মালিকা-চ্ছন্দঃ কহে কবিবর ॥'
যথা,—'যথা চাতকিনী কুতুকিনী ঘন দরশনে। যথা কুমুদিনী প্রমোদিনী হিমাংশু-মিলনে।
যথা কমলিনী মলিনী যামিনীযোগে থেকে। শেষে দিবসে বিকাশে পাশে দিবাকরে দেখে ॥
হ'ল তেমতি সুমতি নরপতি মহাশয়। পরে পেয়ে সেই পুরী পরিতুষ্ট অতিশয় ॥'

## ললিত।

১৫। 'তিন ভাগে ধর, আঠার অক্ষর, প্রতি ষষ্ঠে কর, মিলন আর।
পাঁচ বর্ণ পরে, এইরূপে ধরে, তেইশ অক্ষরে, চরণ তার ॥'
যথা,—"কেন রে রসনা, সুরসে রস না, বিরস বাসনা
কেন রে কর।
অমল কমল, জিনিয়ে কোমল, অতি নিরমল,
শরীর ধর ॥'

---

(১) "একমাত্রো ভবেদ্‌হ্রস্বো দ্বিমাত্রো দীর্ঘ উচ্যতে।
ত্রিমাত্রস্তু প্লুতো জ্ঞেয়ো ব্যঞ্জনস্ত্বর্দ্ধমাত্রকম্ ॥"
উচ্চারণ-কালকে মাত্রা কহে; হ্রস্ব স্বর এক-মাত্র, দীর্ঘ স্বর দ্বি-মাত্র, প্লুত স্বর ত্রি-মাত্র এবং ব্যঞ্জন অর্দ্ধমাত্র। গান, রোদন বা দূরাহ্বানে প্লুত স্বর ব্যবহৃত হয়।

১৫। পৃথিবী হইতে চন্দ্রকে ছোট দেখায় এবং তাঁহাকে মনে পড়িল। এস্থলে চন্দ্রকে ও তাঁহাকে পদে কারক-ঘটিত কি বিশেষ কথা আছে?

১৬। সম্বোধন ও সম্বন্ধ এই দুইটিকে কারক বলা যায় কি না?

১৭। বাঙ্গালায় সম্প্রদান কারকের আবশ্যকতা আছে কি না?

১৮। পুরুষ ও বচন কাহাকে কহে?

১৯। বচন-ভেদে সমাপিকা ক্রিয়ার রূপ-ভেদ হয় কি না?

২০। পুরুষ কয় প্রকার? যদি ভিন্ন ভিন্ন পুরুষ এক ক্রিয়ার কর্ত্তা হয়, তাহা হইলে কোন্ পুরুষ অনুসারে ক্রিয়ার প্রয়োগ হইবে? এবং উদ্দেশ্য ও বিধেয় যদি ভিন্ন ভিন্ন পুরুষ হয়, তাহা হইলেই বা ক্রিয়া-পদ-প্রয়োগ সম্বন্ধে কিরূপ করিতে হইবে? উদাহরণ দ্বারা বুঝাইয়া দাও।

ক। যে যে প্রকারের পদ ক্রিয়া-বিশেষণ হইয়া থাকে, তাহার উল্লেখ কর, এবং প্রত্যেক প্রকারের একটি করিয়া উদাহরণ দাও।

২১। সমাস কাহাকে কহে, তাহা কয় প্রকার? নিত্য সমাস কাহাকে কহে?

২২। কর্ম্মধারয় ও বহুব্রীহি সমাসের প্রভেদ, একটি উদাহরণ দ্বারা বুঝাইয়া দাও।

২৩। রূপক ও উপমিত সমাসের প্রভেদ কি? দৃষ্টান্ত দ্বারা বুঝাইয়া দাও এবং উপপদ সমাসের একটি উদাহরণ দাও।

ক। তৎপুরুষ সমাসে কোন্ কোন্ স্থলে লুক্ ও অলুক্ হয়, তাহা উদাহরণ দ্বারা বুঝাইয়া দাও।

২৪। নিম্নলিখিত সমস্ত পদগুলির ব্যাস বাক্য ও সমাসের নাম লিখ।

হুতাশন, পদ্মালয়া, বক্ষঃস্থল, জীবন্মৃত, যুবজানি, দশাহ, মহারাজ, পরশুরাম, পুরাবৃত্ত, যদুবংশাবতংশ, সংখ্যাতীত, কুসুমাসন, স্মৃতিপথ, পূর্ব্বাহ্ণ, সতীর্থ, পরলোক-গত, মহানুভব, সরসিজ, দম্পতী, জলদ, চতুর্দ্দশ, পলান্নাদি, অচ্যুত, বিশ্বামিত্র, বীত-স্পৃহ, সিংহাসন, কিন্নর, জন্মান্তর, পূর্ব্বাপর, চিত্ত-চকোর, যথার্থ।

২৫। 'পিতৃ মাতৃ-হীন পুত্রে পালিবেন পিতা' এস্থলে 'পিতৃ-মাতৃ-হীন' পদটি সমাসের নিয়মানুসারে শুদ্ধ কি না? যদি না হইয়া থাকে, তবে কিরূপ হইবে?

২৬। 'মহারাজ' ও 'মহদাশ্রয়' এই দুইটি পদের প্রথমটিতে ত্ স্থানে আকার হইবার এবং দ্বিতীয়টিতে ত্ স্থানে আকার না হইবার কারণ কি?

২৭। তদ্ধিত কাহাকে কহে?

২৮। যে সকল তদ্ধিত প্রত্যয়ের সাহায্যে বিশেষণ শব্দকে বিশেষ্যে পরিণত করা যায়, তাহাদের মধ্যে যে কোন চারিটির নাম কর।

২৯। কোন্ শব্দের উত্তর কি কি অর্থে কোন্ কোন্ প্রত্যয় করিয়া পরবর্ত্তী শব্দগুলি সিদ্ধ হইয়াছে? শৈব, রাজ্য, গৌরব, গাঙ্গেয়, পাপিষ্ঠ, সন্ন্যাসী, প্রেয়সী, সর্ব্বাঙ্গীণ, কৈকেয়ী, দিব্য, সৌর, মানুষ, দৌহিত্র, দ্রৌপদী, সৌম্য।

ক। 'রঘুচূড়ামণি' এখানে রঘু শব্দের অর্থ কি? কোন্ লুপ্ত তদ্ধিত প্রত্যয়ের সাহায্যে উক্ত অর্থের প্রতীতি হইয়াছে?

থ। সৌহার্দ্দ পদে ব্যাকরণ ঘটিত কি বিশেষ কথা আছে ?

৩০। কাল কাহাকে কহে? উহা কয় প্রকার? কোন্ কোন্ স্থানে অতীত কালে বর্ত্তমান ক্রিয়ার প্রয়োগ হইয়া থাকে ?

৩১। কৃৎ প্রত্যয় ও তদ্ধিত প্রত্যয়ে প্রভেদ কি? উদাহরণ দ্বারা বুঝাইয়া দাও। অপত্য অর্থে কি কি প্রত্যয় হইয়া থাকে?

৩২। প্র, পরি, বি, সম্ ও অভি উপসর্গ যোগে হৃ ও নী ধাতুর যে ভিন্ন ভিন্ন অর্থ হয়, তাহা প্রদর্শন করিবার জন্য পাঁচটি করিয়া সরল বাক্য রচনা কর।

ক। কি কি অর্থে ধাতুর উত্তর সন্ ও যঙ্ প্রত্যয় হয়, সন্ ও যঙ প্রত্যয়ের সাধারণ নিয়ম গুলির উল্লেখ কর। সনন্ত আপ্ ধাতুর উত্তর ক্ত প্রত্যয় ও যঙন্ত গম্ ধাতুর উত্তর শান প্রত্যয় করিলে কি কি পদ নিষ্পন্ন হইবে?

৩৩। নামধাতু কাহাকে বলে? তাহার কতিপয় উদাহরণ দাও।

৩৪। যজ্, পচ্, ক্ষি, মুহ্, বস্ এবং বাধ্ ধাতুর উত্তর অ (ঘঞ্) ও ত (ক্ত) প্রত্যয় করিলে যে যে পদ হইবে তাহা লিখ।

৩৫। কোন বাচ্যে কোন্ কোন্ ধাতুর উত্তর কি কি প্রত্যয়ে নিম্নলিখিত শব্দগুলি সিদ্ধ হইয়াছে ?

উদয়, উদ্ধার, কান্ত গৃহস্থ, অন্ন, কম্প্যমান, প্রলয়, যোগ্য, ধনঞ্জয়, কল্পনা, অন্বেষণ, অপত্য, সংহার, পরিত্রাতা, জিগীষা, কীর্ত্তি, প্রশ্ন, নির্ব্বাণ, অধীত, পৃষ্ট, উপচিকীর্ষা, সমবেত, স্রষ্টা, জিঘাংসা, লিপ্সা, স্বপ্ন, দেদীপ্যমান, প্রতীকার, লোলুপ, দৃশ্যমান, হত্যা, মন্দীভূত, বিপর্য্যয়, প্রাচীন, আচ্ছন্ন, প্রাসাদ, সঙ্গীত, স্রোতস্বতী, অধ্যাপনা, অনুসন্ধিৎসু, প্রেম, বিকীর্ণ, উড্ডীন, স্থিরীকৃত, মীমাংসিত।

৩৬। নিম্নলিখিত পদগুলির প্রকৃতি-প্রত্যয় নির্দ্দেশ কর।

কুণ্ঠিত, প্রচ্ছন্ন, অনুজ, সৌসাদৃশ্য, মৌন, অবহিত, দ্রবীভূত, ব্যাপার, প্রেয়সী, পর্য্যবসিত, ক্রীড়নক, নির্ব্বাণ, বিদ্ধ, সন্ধ্যা, অর্পিত, জিজ্ঞাসা।

৩৭। নিম্নলিখিত পদগুলির ব্যুৎপত্তি লিখ।

শরাসন, শূর্পণখা, বিশ্বামিত্র, অষ্টাবক্র, অহোরাত্র, নৃশংস, জাহ্নবী, ভার্য্যা, পার্থ, যামিনী, হুতাশন, সিংহাসন, সুসজ্জীভূত, সুষুপ্তি, পিপাসা।

ক। 'সহোদর' এই পদটির ব্যুৎপত্তি কি? ঐ অর্থে আর কি পদ হয়?

৩৮। কুলপতি কাহাকে বলে? ককুৎস্থ পদের ব্যুৎপত্তি কি?

৩৯। নিম্নলিখিত শব্দগুলি কোন্ কোন্ পদের অপভ্রংশ ?

উগার, সোণা, আধ, পাখী, কাজ, পরা, রাখা, উড়া।

৪০। নিম্নলিখিত শব্দগুলির বিপরীতার্থক শব্দ লিখ।

প্রসারণ, সন্নিকৃষ্ট, সরল, বিচ্ছেদ, সূক্ষ্ম, সমষ্টি, অমৃত, অনুকূল, উৎকর্ষ।

৪১। নিম্নলিখিত শব্দগুলির ভিন্ন ভিন্ন অর্থ লিখ।

পত্র, গ্রহণ, প্রকৃতি, শৃঙ্গ, তনু, পাদ, বেলা, জীবন, মালা, দশা, গুরু, রস, গুণ, পদ, বর্ণ, দ্বন্দ্ব, রাগ, জীবন, কর, বিগ্রহ।

৪২। নিম্নলিখিত শব্দ-যুগ্মের প্রত্যেকের অর্থগত বৈলক্ষণ্য প্রদর্শন কর।

কুল, কূল ; কটি, কোটি ; দশম, দশন্ ; প্রকৃত, প্রাকৃত , অন্তর্ব্বর্ত্তী, অন্তর্ব্বত্নী ; স্বর্গ, সর্গ ; শুক, সুখ ; শরণ, স্মরণ ; কমল, কোমল ; দূত দ্যূত ; সৈন্য, সামন্ত ; বিলাপ, পরিতাপ ; নির্ম্মম, নির্দ্দয় ; ঈর্ষা, মাৎসর্য্য।

৪৩। পতঙ্গ, উরগ, সোদর ইহাদের অন্য রূপ লিখ।

৪৪। উপসর্গ যোগে ধাতুর অর্থের বৈপরীত্য ঘটে, তাহা তিনটি ধাতু লইয়া বুঝাইয়া দাও।

৪৫। সম্. নি, অনু প্রতি এই চারিটি উপসর্গের অর্থ উদাহরণ দ্বারা বুঝাইয়া দাও।

৪৬। নিম্নস্থ বাক্যগুলি পদ-যোজনা দ্বারা পূরণ কর।

(১) আমাকে—হইতে—অনিচ্ছা—উত্থান করিতে হইবে।

(২) দিবা—হইলে—পশ্চিমদিকে—যায়।

(৩) পূর্ব্বদিকে—অন্ধকার—করিয়া উদিত—থাকে।

(৪) তিনি মৃত্যুশয্যায়—করিয়াও দুঃখীর হিতের—নিবৃত্ত ছিলেন না।

(৫) রামমোহন রায়ের যে আর একটি—শক্তি ছিল, এ পর্য্যন্ত তাহার—করা যায় নাই। তিনি—গান—করিতে পারিতেন।

(৬) পাপীদিগের—নানা—সর্ব্বদা—হইয়া থাকে।—কালে বিদ্যাশিক্ষার সঙ্গে —শিক্ষা—চরিত্র—হয় না।

(৭)—কর, লেখা পড়া—চিরকাল—কাল কাটাইবে, যিনি নিজে—করেন ঈশ্বর —সহায় হয়েন। জ্ঞান ও ধর্ম্মের মিলন যেন—যোগ।

(৮)—পরের—দর্শনে—পরবশ হইয়া—বিসর্জ্জন দিয়া পরদুঃখ—জন্য স্বয়ং নানা-বিধ কষ্ট—করেন তিনিই যথার্থ—।

(৯)—কালে—রাজহংস-গণ—নদীর—জলে—সুখে—করে।

(১০)—আগমনে—ময়ূর-গণ—পুচ্ছ—করিয়া করে।

৪৭। নিম্নলিখিত বাক্য বা বাক্যাংশ গুলির ভুল সংশোধন কর।

(১) তেঁই এক জনেরে বেড়িলা রাজাচয়।

(২) আমি আগত রবিবার আপনার সহিত সাক্ষাৎ করিব। তিনি নিজের কর্ত্তব্য কর্ম্মের ফলভোগ করিতেছেন।

(৩) দেবী, আমার প্রনাম গ্রহণ করুণ এবং আমার প্রতি সন্তোষ হও।

(৪) পৃথিবী জলাভাবে শুষ্কতা হইয়াছে।

(৫) সম্মানের যোগ্য ব্যক্তিকে অপমান করা ভাল হয় নাই।

(৬) নাহি চায় গাড়ী ঘোড়া স্বর্ণ অভরণ
নাহি চায় অট্যালিকা কমল শয়ন।

(৭) দৌর্ব্বল্য অপেক্ষা স্ববল-শরীরী কর্ম্মের লোক হয়। অধ্যয়নে অনুরক্ত না হইলে কাহার জ্ঞানী হওয়া অসম্ভব। আমার সাবকাশ নাই।

(৮) আমি মহাশয়কে বিশেষ মান্যমান্ করিয়া থাকি, আপনি আমাকে ভুয়সী-

স্নেহ করিয়া থাকেন, এজন্ত নিবেদন করিতেছি, আমি সম্পূর্ণরূপে আরোগ্য হইয়াছি, তজ্জন্য মহাশয়ের ভাবিত হইবার প্রয়োজন নাই।

(৯) তিনি কহিলেন, তিনি আর কখনও অপ্রিয় কথা মুখে আনিবেন না। এবং সকলকেই রোগে ঔসধ, সোকে সান্তনা করিবেন এবং সকলের উপর সৌজন্যতা প্রদর্শন করিবেন।

(১০) সর্ব্বদা সাবধান-পূর্ব্বক জনক-জননীর সেবা সুশ্রুষা করিবে, তাঁহাদের কথা তাচ্ছল্য করিবে না।

(১১) আমার পুত্রের শুভ অন্নপ্রাসন কল্য হইবে বিধায় মহাশয়কে পত্রদ্বারায় নিমন্ত্রন করিলাম ক্রুটি না লইয়া দিনের ভদ্রাসনে অধিষ্ঠান করিতে আজ্ঞা হইবে।

(১২) শঠের সহিত মৈত্রতা করিলে পরিণামে অনুতাপ হয়।

(১৩) মান্যনীয় লোকের মান্যের হানি করিও না।

(১৪) লৌহ আমাদের অত্যান্ত ব্যবহার্য্যনীয়;

(১৫) তুমি পরীক্ষায় পারকতা হইয়াছ।

(১৬) রোগ হইতে মুক্ত হইয়াছ এক্ষণে তোমাকে আরোগ্য বলা যায়।

(১৭) সকল কাজই সাবধান-পূর্ব্বক করা উচিত।

(১৮) তোমার সৌজন্যতায় পরম পরিতোষ হইলাম।

(১৯) সেই স্থানে চারি জন বালক ছিল তন্মধ্যে এক জন অতি শৈশব।

(২০) রাজা সেই দস্যু-ভয়ে সদা সশঙ্কিত।

(২১) তিনি দোষী, কি নির্দ্দোষী, তাহার বিশেষ তথ্য না লইয়া, শাস্তি দিলে সেই দণ্ডিত নিরপরাধি কর্ত্তৃক অভিশপ্ত হইতে হয়।

(২২) অনেক জনগণদের কর্ত্তৃক সেই মহারাজার মহতী মহিমার কথা শুনিয়া আমি অত্যান্ত সন্তোষ হইয়াছি। তিনির পিতা মৃত্যু হইয়াছে, তুমি তাহা শুন নাই, জানিয়া আশ্চর্য্য হইলাম।

(২৩) নলিনী সুধাকরের স্নিগ্ধ-কর স্পর্শে প্রফুল্ল হইল এবং কুমুদিনীনায়ক দিবাকর অস্তাচলচূড়াবলম্বিনী হইলেন।

(২৪) আশ্চর্য্য ব্যাপার, অশ্রুজল, শৈশব কাল, শ্রীবান্, ভাগ্যবন্ত, সন্তোষ হইলাম, অনাটন, অপারক, কিম্বা, বশম্বদ, বারম্বার, কিম্বদন্তী।

(২৫) সে যদ্যাপিও সবিনয় পূর্ব্বক আত্মদোষ ক্ষালন করিতে চেষ্টা করিল, তথাপি মান্যনীয় জজ সাহেবের বিচারে সে সাপরাধী বলিযা সাব্যস্ত হইল।

(২৬) অনন্তর মহিমাসাগর যশোবান্ ক্ষেত্রিয়-শ্রেষ্ঠ উজ্জয়িনী-রাজা সেই সম্মানাস্পদ যোগীবরকে দেখিয়া সাষ্টাঙ্গ-সহকারে প্রণাম করিলেন। তপস্বীও ভাগ্যমানতা সম্পন্ন সেই ভূমিদেব বিক্রমাদিত্যের আয়ত্তাধীন রাজ্যের শ্রীবৃদ্ধি হউক বলিয়া আশীর্ব্বাদ করিলেন।

(২৭) দুষ্ট লোকের বাহ্যিক ও আন্তরিক ভাব বুঝা যায় না।

(২৮) এক সুবুদ্ধিমান্ ব্যক্তি অরণ্য-মধ্যে প্রবেশ হইয়া প্রবীণ একটী বটবৃক্ষের সৌন্দর্য্যতা দেখিয়া বিস্ময় হইয়াছিল।

( ২৯ ) আগত কল্য বিশ্ববিদ্যালয়-গৃহে একটি সভার মহতী অধিবেশন হইবে।

( ৩০ ) রামের বাহ্যিক সৌন্দর্য্যতা নাই বটে, কিন্তু তিনি সৌজন্যতা-গুণে ভূষিত।

( ৩১ ) যখন রাম অতি শৈশব ছিলেন, তখন তিনি লেখাপড়ায় মনো-নিবিষ্ট কম করিতেন।

( ৩২ ) অসস পরতন্ত্র-হেতু তাহাদের স্ফূর্ত্তির উদয় হয় নাই।

( ৩৩ ) সভাসীন্ মান্যমান্ মহাত্মাগণের যত্নে, সুবিজ্ঞাভিমানী যুবকগণ বৃথা আস্ফালন হইতে ক্ষান্ত হইল।

( ৩৪ ) জ্ঞানমান্ সম্ভ্রান্তশালী লোক কোন বিপন্ন ব্যক্তিকে সাদর-পূর্ব্বক সান্ত্বনা করিতেছেন, দেখিয়া অত্যন্ত সন্তোষ হইলাম।

( ৩৫ ) যিনি নীচ লোককে কটূক্তি করেন, তিনি অপমান হইবার ভয় রাখেন না।

( ৩৬ ) আবশ্যকীয়, একত্রিত, সক্ষম, অধীনস্থ।

( ৩৭ ) বিদ্যান্ বেক্তি সর্ব্বত্রে সম্মান প্রাপ্ত হন।

( ৩৮ ) বিপদ্‌কালীন ধৈর্য্যাবলম্বন করিবে।

( ৩৯ ) পূর্ব্বে মহারাজা আমাকে দুইটি বর প্রতিশ্রুত হইয়াছিলেন।

( ৪০ ) আমার দুরাদৃষ্ট ; নতুবা শেষাবস্থায় ঈদৃশী কষ্ট পাইব কেন ?

( ৪১ ) আবশ্যকীয় দ্রব্যজাত প্রাপ্তের নিমিত্ত কর্ত্তব্য।

( ৪২ ) সশঙ্কিত, দুরাবস্থা, ব্যবসা, গ্রহিতা, স্বরস্বতী।

( ৪৩ ) চন্দ্রবংশাবতংশ রাম রাবণকে সবংশে ধ্বংস করিয়া সীতাকে উদ্ধার করেন।

( ৪৪ ) তিনি রূপে কুবের, গুণে রতিপতি এবং ঐশ্বর্য্যে বৃহস্পতি তুল্য ছিলেন।

## রচনা শিক্ষা সম্বন্ধে অনুশীলনার্থ প্রশ্নাবলী।

১। নিম্নলিখিত বাক্যাংশগুলি অবলম্বন করিয়া এক একটি বাক্য রচনা কর। লোকারণ্য, কায়মনোবাক্যে, সকল সুখের মূল, অবিমৃষ্যকারিতার ফল, গুরু-পরম্পরা-গত, একতান-মনে, আগ্রহাতিশয়-সহকারে, ভোগলালসা-বিসর্জ্জন-পূর্ব্বক, বলা যায় না, যতদূর সাধ্য, চিন্তা কি অনুচিত, হত-বুদ্ধি, অগ্রপশ্চাৎ, বিসর্জ্জন, পরিতোষ।

২। দান, গ্রহণ, শ্রবণ, হরণ ইহাদের ব্যক্তি-বাচক পদ কি ? ঐ ঐ ধাতুর উত্তর ত প্রত্যয় করিলে কি কি পদ হইবে ? ঐ সকল ত প্রত্যয়ান্ত পদ লইয়া এক একটি বাক্য রচনা কর।

৩। নিম্নলিখিত পদগুলির বিপরীতার্থক পদ লইয়া এক একটি বাক্য লিখ। দান, উপকার, সংযোগ, দীর্ঘ, সুস্থ, অলস, ধীর, মৃদুতা, স্থূল।

৪। সম্-আ-রুহ্, সম্-দিহ্, এবং উপ-দিশ, এই তিন ধাতুর উত্তর ত ও অ প্রত্যয় করিয়া যে যে পদ নিষ্পন্ন হয়, তাহাদের এক একটিকে অবলম্বন করিয়া এক একটি বাক্য রচনা কর।

৫। নিম্নলিখিত শব্দগুলি যথা-স্থানে বিন্যস্ত করিয়া একটি বাক্য রচনা কর। বিনয়, পায় না, সদ্গুণের, ইহার ভূষণ, অভাবে, কোন, সকল, শোভা।

৬। এমন একটি বাক্য লিখ, যাহাতে সমস্ত কারক আছে।

৭। এরূপ দুইটি বাক্য রচনা কর, যাহাতে অন্ততঃ একটি কৃদন্ত, একটি তদ্ধিতান্ত শব্দ ও একটি সমস্ত পদ আছে।

৮। স্বপ্, যজ্, রন্‌জ্ ও রুচ্ ধাতুর কৃৎ-প্রত্যয়-নিষ্পন্ন কয়েকটি পদ লইয়া এক একটি বাক্য রচনা কর।

৯। নিম্নলিখিত পদগুলি লইয়া এরূপ এক একটি বাক্য রচনা কর, যাহাতে একটি সমস্ত পদ, একটি সমাপিকা ক্রিয়া ও একটি কর্ম্ম কারকের প্রয়োগ থাকে। কৃতাঞ্জলিপুটে, আপাদমস্তক, ন্যূনাধিক, সর্ব্বতোভাবে, সুতরাং শ্রেয়স্কর, নতুবা, অনুষ্ঠান, অনুসারে, বিস্মিত, দেদীপ্যমান, হিতাহিত, পরিত্যাগ, সদালাপ, লোলুপ, বিরাজমান, ধর্ম্মাধর্ম্ম, পরিতাপ, ঔৎসুক্য, উৎসাহ, অধ্যবসায়, মীমাংসা, শ্রেয়সী।

১০। অভিনন্দন, সামঞ্জস্য, বীভৎস, হৃদয়গ্রাহী, বিভীষিকা, এই পাঁচটি শব্দের যথাযথ প্রয়োগ করিয়া পাঁচটি বাক্য রচনা কর।

১১। নিম্নলিখিত বাক্যাংশ ও শব্দযুগ্ম লইয়া এক একটি বাক্য রচনা কর। দৈব-দুর্ব্বিপাক-বশতঃ ইতিকর্ত্তব্যতা-বিমূঢ়, এমন কি, যৎপরোনাস্তি, অন্ততঃ, কি জানি, আপাদমস্তক, পুঙ্খানুপুঙ্খরূপে, উপর্যুপরি, যাহা হউক, সর্ব্বতোভাব, যাবজ্জীবন, প্রচণ্ডবেগে, বিশেষতঃ; অভিভব, অভিভূত ; প্রিয়, প্রীতি, ; ভোগ ভোগ্য।

১২। হরিকে কাতর দেখিয়া রামের অন্তঃকরণে দয়ার উদয় হইল। "হরিকে কাতর দেখিয়া" এই অংশের সহিত উদ্ধৃত বাক্যের অপরাংশের কিরূপ সম্বন্ধ? এই বাক্যে এক কর্তৃত্ব নিয়মের অন্যথা হইয়াছে কি না, যদি হইয়া থাকে, তবে বাক্যটি শুদ্ধ কি না, কারণ সহ লিখ এবং এই বাক্যের কোন কোন স্থানের পরিবর্ত্তন করিয়া তিনটি বাক্য রচনা কর।

১৩। এরূপ একটি বাক্য রচনা কর, যাহাতে দ্বন্দ্ব, দ্বিগু, অব্যয়ীভাব ও তৎপুরুষ সমাসের পদ আছে।

১৪। 'ন্যূনকল্পে' 'ফলতঃ' 'অবহিত-চিত্তে' 'বিনা যত্নে' পদের প্রত্যেকটি লইয়া পৌর্ব্বাপর্য্য-সঙ্গতি-রক্ষা-পূর্ব্বক চারিটি বাক্য রচনা কর।

১৫। নিম্নলিখিত বিষয়গুলি অবলম্বন করিয়া এক একটি প্রবন্ধ, রচনা কর।

১৬। (১) কার্পাস ও পাট। (২) সুবর্ণ ও লৌহ (৩) লবণ ও মৃদঙ্গার। (৪) বাষ্পীয় শকট। (৫) রামচন্দ্রের বৃত্তান্ত। (৬) সাহসিকতা। (৭) ব্যায়াম। (৮) গঙ্গার পুল। (৯) ধান্য। (১০) দুর্গোৎসব। (১১) মহরম। (১২) বড়দিন। (১৩) ব্রাহ্মোৎসব। (১৪) আম্র। (১৫) নারিকেল। (১৬) কদলী। (১৭) বাণিজ্য।

১৭। নিম্নলিখিত বিষয় অবলম্বন করিয়া এক একটি প্রবন্ধ লিখ।

(১) স্বদেশীয় ভাষা অনুশীলনের ফল। (২) শিল্প শিক্ষার ফল। (৩) ধাতুমুদ্রার প্রয়োজন ও উপকারিতা। (৪) দেশ-ভ্রমণের ফল।

১৮। শীত, গ্রীষ্ম, বর্ষা, শরৎ, হেমন্ত, বসন্ত, ইহাদের বিবরণ লিখ।

১৯। কলিকাতার গ্যাসের আলোক ও বিশুদ্ধ-জল-প্রণালীর বিষয়ে যাহা জান লিখ।

২০। পরিচ্ছন্নতা, রেলওয়ে, নারিকেল গাছ অবলম্বনে প্রবন্ধ লিখ।

২১। নিম্নলিখিত বিষয়ে সরল ভাষায় এক একটি প্রবন্ধ লিখ।

(১) একতার সমান বল নাই। (২) স্বাস্থ্য সকল সুখের মূল। (৩) জননী ও জন্মভূমি স্বর্গ হইতেও শ্রেষ্ঠ। (৪) ক্রোধ শুভ ও অশুভ উভয়েরই মূল। (৫) কাগজের উপকারিতা। (৬) আকবরের সময়ে আর্য্যাবর্ত্ত ও দাক্ষিণাত্যের অবস্থা। (৭) নিজ নিজ বিদ্যালয়ের ও অধ্যয়নের অবস্থা। (৮) লৌহের গুণ ও কার্য্যকারিতা। (৯) লোভ সর্ব্বনাশের মূল। (১০) পরিশ্রম সৌভাগ্যের প্রসূতি-স্বরূপ। (১১) কিরূপে হিন্দুদিগের বসতি-বিস্তার হইয়াছিল? (১২) অধ্যবসায়ের উপকারিতা। (১৩) স্বাবলম্বন শিক্ষা ও তাহার প্রয়োজনীয়তা। (১৪) বাল্যজীবনে সৎসঙ্গের উপকারিতা। (১৫) উদ্যমশীলতা। (১৬) আলস্য সমাজের ভয়ঙ্কর শত্রু। (১৭) আলস্য সকল দুঃখের মূল। (১৮) ছাত্রজীবনের কর্ত্তব্য।

২২। বাল্যাবস্থা (যতদূর স্মরণ থাকে) এবং বর্ত্তমান অবস্থা অবলম্বন করিয়া আপন আপন জীবন-চরিত রচনা কর।

২৩। কল্য বেলা দশটা হইতে অদ্য বেলা দশটা পর্য্যন্ত যাহা করিয়াছ, দেখিয়াছ বা শুনিয়াছ তাহা বিস্তারিত-রূপে লিখ।

২৪। তোমার সম্মুখে যে যে পদার্থ রহিয়াছে, তাহারা আমাদের কি কি কার্য্যে লাগে?

২৫। বিদ্যাশিক্ষার ফল ও রাজ-ভক্তি বিষয়ে প্রবন্ধ লিখ।

২৬। 'কুসংসর্গে থাকা অপেক্ষা একাকী থাকা ভাল' এই বিষয়টি অবলম্বন করিয়া প্রবন্ধ লিখ।

২৭। কৃষি-জীবী ও বাণিজ্য-জীবীর অবস্থার ইতর বিশেষ কি?

২৮। ভারতবাসীরা মুসলমানদিগের শাসন সময়ে কিরূপ ছিলেন এবং ইংরাজদিগের শাসন সময়েই বা কিরূপ আছেন?

২৯। "জন্তুদিগের প্রতি নির্দ্দয় ব্যবহার করা ও তাহাদিগকে সাধ্যাতীত পরিশ্রম করান নিষ্ঠুরের কার্য্য এবং আপনাদিগের স্বার্থের হানিজনক।" এই বাক্যের পোষকতা করিয়া একটি প্রবন্ধ লিখ।

৩০। 'গুরুভক্তি' অবলম্বন করিয়া একটি রচনা কর।

৩১। আপন আপন গ্রামের বা নগরের বিষয় বর্ণন কর।

৩২। নিম্নলিখিত কবিতাটির তাৎপর্য্য গ্রহণ করিয়া এক প্রবন্ধ রচনা কর।

"কেন পান্থ ক্ষান্ত হও হেরি দীর্ঘপথ।
উদ্যম বিহনে কার পুরে মনোরথ?
কাঁটা হেরে ক্ষান্ত কেন কমল তুলিতে,
দুঃখ বিনা সুখলাভ হয় কি মহীতে?"

# ভাষা-বিচার।

বর্ত্তমান বাঙ্গালা ভাষার ইতিবৃত্ত বিষয়ে অনেকে অনেক মত প্রকাশ করেন। কেহ বলেন, সংস্কৃত হইতে প্রাকৃত, প্রাকৃত হইতে হিন্দী, হিন্দী হইতে বাঙ্গালা; অন্যে বলেন সংস্কৃত হইতে প্রাকৃত. প্রাকৃত হইতে বাঙ্গালা এবং কেহ বা কহেন, সংস্কৃত হইতেই প্রকৃতাদির ন্যায় বাঙ্গালা ভাষা উৎপন্ন হইয়াছে। সকলেই আপন আপন মতের সমর্থনার্থ নানাবিধ প্রমাণ প্রয়োগ করিয়াছেন। কিন্তু সংস্কৃতই যে বাঙ্গালা ভাষার মূল, তদ্বিষয়ে মত দ্বৈধ দেখা যায় না। কালে কালে নানা জাতির সংস্রবে বাঙ্গালা ভাষায় নানা ভাষার শব্দ, ক্রমে ক্রমে আসিয়া মিশ্রিত হইয়াছে ও হইতেছে। বিভিন্ন ভাষার যে যে শব্দ অবিকৃত-ভাবে বা কিঞ্চিৎ বিকৃত-ভাবে ইহাতে মিলিত হইয়া ইহার পুষ্টিসাধন করিয়াছে এবং করিতেছে' তন্মধ্যে কতকগুলি নিম্নে সঙ্কলিত হইল।

সংস্কৃত—পিতা, মাতা, ভ্রাতা, আর্য্য, অনার্য্য, সূর্য্য, চন্দ্র, নক্ষত্র, গ্রহ, উপগ্রহ, চক্ষুঃ, কর্ণ, নাসিকা, স্বর্ণ, রৌপ্য, তাম্র, বুদ্ধি, বিদ্যা, জ্ঞান, হস্ত, দন্ত, কেশ, হর্ষ, বিষাদ, শোক, প্রমুখাৎ, দৈবাৎ, প্রসাদাৎ তব, মম, দাসস্য, শর্ম্মণঃ, আদৌ, শ্রীচরণেষু ইত্যাদি।

প্রাকৃত—কজ্জ—কাজ, অজ্জ—আজ, তুমম্—তুমি, অহম্মি—আমি, মজ্ঝ—মাঝ, বহু—বৌ, হোই—হয়, পত্থর—পাথর, মিচ্ছা—মিছা, বুড্ঢ—বুড়া, অংধআর—আঁধার, ঘিঅ—ঘি, চক্ক—চাকা, দহি—দই, বক্কল—বাকল, সহি—সই, সংঝা—সাঁঝ ইত্যাদি।

হিন্দী—বাপ, মা, আচ্ছা, ফটক, ডর, ভুল, চুক, গাঁজা, ঠাণ্ডা, হরকরা, তামাক, গহেরা, সরাই, চওড়া, খাড়া, মোটা, ফাটা, ফুল, ঝাড়, বাগান, মালী, গাছ, পালকী, রাণী, নাওয়া, সিপাই ইত্যাদি।

আদিম—ঢেঁকি, কুলা, ধুচনী, বঁটি, মাঝি, মাল্লা, বোকা, খোকা, ঠেঁটা, বোঁচা, লেপ, সগড়ি, ছেলে, মেয়ে, সরা. সালসা, মাদুর ইত্যাদি।

আরব্য—মোকদ্দমা, আইন, উকিল, মোক্তার, দলিল, দাবি, হাল, বকেয়া, দোয়াত, আসল, নোক্সান, জিদ, আতর, মোকাম, দেমাগ, আমীর, হাওদা, সরবৎ, দোকান, খাজানা, সইস, তুফান, সর্ত্ত. নাকাল্ ইত্যাদি।

পারস্য—পোয়াদা, আসামী, সুদ, পাজি, হয়েক, পীরান, বাহাদুর, পাশা, বালাখানা, শাল, বালিশ, জেলা ইত্যাদি।

ইংরাজি—বেঞ্চ. চেয়ার, বাক্স, গ্লাস, শ্লেট, পেন্সিল, নম্বর, টেবিল, টিকিট্, ডাক্তার, ডেস্ক, আইরনচেষ্ট, ব্রুশ্, বোর্ড, ষ্টকিং, পোষ্ট, ষ্ট্যাম্প ইত্যাদি।

পর্টুগিজ—বেহালা, ফিতা, সাবান, নিলাম, কেদারা, চাবি, কেরাণী, গির্জ্জা, পাদরী, ইস্পাত, পেরু, বারাণ্ডা ইত্যাদি।

ইট্যালিক—ম্যালেরিয়া, গেজেট্, পেন্টালুন, পাইনাকোট, সোডা, ভেল্ভেট, কাপ্তেন, পিস্তল ইত্যাদি।

চীন——চা, চিনি, সাটিন ইত্যাদি। ওলন্দাজ—ডেক্, গ্যাস্।
আমেরিকান্—মেহগেনী, আলপাকা। মালয়—সাগু। হিব্রু—শয়তান।
গ্রীক্—টেলিগ্রাফ, থিয়েটর্।
ফ্রেঞ্চ—ডিপো, ফিরিঙ্গি, প্রোগ্রাম্, বিস্কুট, বনবন্, অডিকলোন, পোর্টমাণ্টো।
স্পেনিশ—কর্ক, মেরিণো, নিগ্রো, প্লেট্, সেরি, সিগার ইত্যাদি।

বর্ত্তমান সময়ে প্রচলিত বাঙ্গালা ভাষার গ্রন্থসমূহ তিন শ্রেণীতে বিভক্ত হইতে পারে। যথা,—সংস্কৃত-বাঙ্গালা, মিশ্রিত-বাঙ্গালা এবং খাঁটি-বাঙ্গালা।

যে সকল গ্রন্থে প্রচুর-পরিমাণে সংস্কৃত শব্দ ও সংস্কৃত-ব্যাকরণানুযায়ি-সন্ধি-সমাস-তদ্ধিত কৃদন্ত-শব্দ-বহুল বাক্য লক্ষিত হয়, তাহা প্রথম শ্রেণীভুক্ত। যথা—কাদম্বরী, শকুন্তলা প্রভৃতি।

যে সকল গ্রন্থে সংস্কৃত, আদিম-বাঙ্গালা ও অন্যান্য ভাষার শব্দ প্রচুর-পরিমাণে পরিদৃষ্ট হয়, তাহা দ্বিতীয় শ্রেণীর অন্তর্গত। যথা,—বর্ত্তমান সময়ে প্রচলিত অধিকাংশ নাটক, উপন্যাস এবং প্রাচীন গদ্য ও পদ্য গ্রন্থ ইত্যাদি।

যে সকল পুস্তকে আদিম-বাঙ্গালা ও অন্যান্য ভাষার শব্দ অধিক দেখিতে পাওয়া যায়, তাহা তৃতীয়-শ্রেণী নিবিষ্ট। যথা,—হুতুমপেঁচার নক্সা, আলালের ঘরের দুলাল ইত্যাদি।

## [ ৯ ] বাঙ্গালা ভাষায় প্রচলিত কতিপয় আরবী, পারসী, হিন্দী শব্দ ও তাহাদের অর্থ।

[ আ = আরবী, পা = পারসী, হি = হিন্দী।

(পা) অঞ্জাম্ ... সমাধা
(পা) আতস্ ... অগ্নি
(আ) আদমী ... মনুষ্য
(আ) আদায়তি ... বিপক্ষতা
(আ) আদত্ ... স্বভাব,অভ্যাস,গোটা
(আ) আদব্ ... সভ্যতা
(আ) আদালত্ (অদালত)...বিচারালয়
(আ) আদায় (অদায়...আদান)
(পা) আন্দাজ্ (অন্দাজ্)...অনুমান
(পা) আফ্সোস্ (অফ্সোস্)...অনুতাপ
(আ) আফোয়া (অফ্ওয়া)...জনরব
(পা) আব্কার ... মদ্যকারক
(পা) আব্রু ... লজ্জা, সম্মান
(পা) আবাদ ... চাষ, পত্তন
(পা) আব্দার ... জলদাতা
(আ) আবোয়াব ... অনঙ্কিত প্রাপ্য মাথটাদি
(পা) আম্দানী (আমদনী)...আনীত, আয়
(আ) আমল্ (অমল্) অধিকার, কর্ম্ম
(আ) আম্লা ... কর্ম্মচারী
(আ) আমানত (অমানত্) . স্থাপন, ন্যাস
(আ) আমিন ( অমীন )...পরিমাণ-কারক অধ্যক্ষ
(পা) আমেজ্ ... সংস্রব

(আ) আর্‌মা ... স্বল্পকর-ভূমি
(আ) আরক (অরক্) ... সারভাগ, নির্য্যাস,
(আ) আর্‌জি ... আবেদন-পত্র
(আ) আরাজি ... ভূমি
(পা) আরেন্দা ... বাহক
(আ) আলবৎতা ... অবশ্য, নিশ্চয়
(স) আলগ্ .. পৃথক্
(আ) আলা ... প্রধান, শ্রেষ্ঠ
(আ) আল্লা (অল্লা) . ঈশ্বর
(পা) আস্‌কারা ... প্রশ্রয়, গুপ্তপ্রকাশ
(পা) আসোয়ার ( সোয়ার ) অশ্বারোহী
(আ,ইং) আস্‌তাবল্ (অস্তাবল,) অশ্বশালা
(পা) আস্তানা ... উপাসনাস্থান্, গৃহ, পীর-স্থান
(আ) আহাম্মক্ (অহম্মক) নির্ব্বোধ
(আ) আহোয়াল্ ... অবস্থা
(আ) ইজা ... অনুবৃত্তি, ক্লেশ
(পা) ইজ্জৎ ... সম্ভ্রম
(আ) ইমান্ ... বিশ্বাস
(পা) ইয়াদ্ ... অভ্যাস, স্মরণ
(পা) ইয়ার্ ... বন্ধু
(আ) ইস্তক ... অবধি, পর্য্যন্ত
(আ) ইস্তেহার ... ঘোষণা
(আ) ইস্তেজার ... প্রতীক্ষা
(হি) ইন্দেরা ... বৃহৎ কূপ
(আ) ইনাম্ ... পুরস্কার
(আ) ইমাম্ ... দেবতা, অগ্রগামী
(পা) ইমারত্ ... অট্টালিকা
(পা) ইলাকা ... অধিকার
(আ) ইস্তেফা ... পরিত্যাগ
(আ) ইশারা ... ইঙ্গিত
(পা) উমেদ (উম্মেদ) .. আশা
(পা) উমেদ্‌বার (উম্মেদবার) প্রত্যাশাপন্ন
(আ) উমর্ ... বয়স্
(আ) উস্তাদ্ ... শিক্ষক

(আ) একরার্ (ইক্‌রার) প্রতিজ্ঞা, স্বীকার
(আ) এখ্‌তিয়ার (ইখ্‌তিয়ার)...ক্ষমতা
(আ) এজমাল্ ... সাধারণ, যৌথ
(আ) এজ্‌লাস্ ( ইজ্‌লাস্ ) আসন-বিশেষ
(পা) এজাফা ... বৃদ্ধি
(আ) এজারা ... নিয়মিত অধিকার
(আ) এজ্‌হার ( ইজ্‌হার ) প্রকাশ
(আ) এত্তেলা ( ইত্তেলা ) বিজ্ঞাপন
(আ) এব্‌নে ( ইব্‌ন্ ) পুত্র
(পা) এবারৎ ... বর্ণবিন্যাস, ভাষা
(আ) এয়োজ ... পরিবর্ত্তন
(আ) এলেম ( ইলম্ ) বিদ্যা, গুণ, পাণ্ডিত্য
(আ) এস্তেম্‌রারী ... চিরস্থায়ী
(আ) ওয়াকত্ ... সময়
(পা) ওকালত্‌নামা প্রতিনিধি-নিয়োগপত্র
(আ) ওজন ... তৌল
(আ) ওজর . আপত্তি, হেতু
(আ) ওজে .. কারণ
(আ) ওমরা ... ভাগ্যবান্, ধনী
(আ) ওয়াকিফ্ ... জ্ঞাত
(আ) ওয়াশীল ... আদায়-কারী
(আ) ওয়াজিব ... যথার্থ
(আ) ওয়াদা ... নিয়মিতকাল
(আ) ওয়াপশ্ ... প্রত্যর্পণ
(আ) ওয়ারিস্ ... উত্তরাধিকারী
(আ) ওরফে ( ওরফ ) প্রসিদ্ধ-নাম
(আ) ওয়ালিদ্ ( ওলদ ) পিতা
(পা) কবুল ... প্রতিজ্ঞা, স্বীকার,
(আ) কসম্ ... শপথ
(আ) কস্‌রত্ ... প্রচুর, ব্যায়াম
(আ) কসুর ... অপরাধ
(হি) কৎ ... লেখনীর অগ্র
(পা) কদম্ ... পাদবিহার, চরণ
(পা) কদর্ ... মর্য্যাদা, যত্ন
(আ) কদর্ দান ... মর্য্যাদাকারী

(আ) কদিম্ ... বহুকালের, পুরাতন
(পা) কবজা ... অসি-মুষ্টি. অধিকার
(আ) কব্জ্ কর-গ্রহণ-পত্রী,কোষ্ঠ-বন্ধ
(আ) কবর্ .. সমাধি
(আ) কবুলিয়ৎ ... স্বীকার-পত্রী
(আ) কয়েদ্ ... অবরোধ
(আ) করজ্ ... ঋণ
(আ) করার্ ... স্থৈর্য্য
(আ) কলম্ ... লেখনী
(আ) কসাই ...হিংস্রক, মাংস-বিক্রেতা
(পা) কাগজ ... লেখ্য-পত্র
(হি) কাজি ... বিচারক
(আ) কানুন ... বিধি, আইন
(পা) কাফের ... পাষণ্ড, নাস্তিক
(পা) কাবু .. বশীভূত
(আ) কাবেজ ... আয়ত্তকারী
(পা) কাম .. কার্য্য
(পা) কামান ... ধনুক
(পা) কায়দা ... রীতি
(পা) কায়েম ... স্থির
(পা) কারখানা ... কর্ম্মালয়
(পা) কারদানী ... ক্ষমতা, বিজ্ঞতা
(পা) কার্পর্দাজ্... কর্ম্ম-কারক, অধ্যক্ষ
(পা) কারোবার ... বিষয়, ব্যাপার
(পা) কারিগর ... শিল্পী
(পা) কিম্মৎ ... মূল্য
(আ) কিস্তী .. নৌকা
(হি) কুছ্ .. অল্প
(পা) কুস্তি ... ব্যায়াম বিশেষ
(পা কুবালা ... বিক্রয়-পত্রী
(হি) কেছেরী ( কাচারী ) বিচারালয়
(পা) কিস্ত ... দেয়কাল
(পা) কিসত খেলাপ দেয় কালাতীত
(পা) কিসত বন্দী ... দেয় কাল-নির্ণয়
(আ) কিতা ... খণ্ড
(পা) কিতাব্ ... পুস্তক
(পা) কিনারা ... কূল
(পা) কিফায়েৎ ... লভ্য, যথোপযুক্ত
(পা) কৈফিয়ৎ ... বৃত্তান্ত, তথ্য
(পা) কোৎ ... রোধ স্থান
(হি) কোত ... পরিমাণ
(হি) কোতোয়াল্ ... নগর-পাল
(হি) কোরা ... নূতন
(হি) ক্রোর ... কোটি
(পা) খস্ ... তৃণবিশেষ
(আ) খবর্ ... সংবাদ
(আ) খবর্-দার্ ... সাবধান
(আ) খামার ... শস্যাগার, গোলা পতিত ভূমি
(আ) খয়রাৎ ... দান
(আ) খয়ের ... মঙ্গল
(আ) খয়ের্ খাঁ ... মঙ্গলাকাঙ্ক্ষী
(পা) খরচা ... ব্যয়
(পা) খরিদ্ ... ক্রয়
(হি) খাড়া ... দণ্ডায়মান
(আ) খাতির্ ... সম্মান, মান
(আ) খাতির জমা ... নিশ্চিন্ততা
(আ) খাদাঞ্চি ( খাজাঞ্চি ) কোষাধ্যক্ষ
(পা) খাস্ ... স্বীয়, নিজ
(আ) খাওয়াস্ ... ভৃত্য
(পা) খাঞ্চাপোষ ... পাত্রাবরণ
(পা) খানসামা ... আহারাদির অধ্যক্ষ
(পা) খামখা ... অকারণ
(পা) খানা ... গৃহ, ভক্ষ্য
(আ) খারাব ... মন্দ
(আ) খারিজ্ ... রহিত
(পা) খাল্ ... চর্ম্ম, শরীর-ত্বিক
(হি) খালি ... শূন্য, রিক্ত
(হি) খাসা ... উত্তম
(পা) খুন ... হত্যা, রক্ত

(পা) খুব্ ... উত্তম, অধিক
(পা) খুসি ... হর্ষ
(পা) খিসারত ... অপচয়
(পা) খিদ্মত্ ... সেবা দাসত্ব
(আ) খিদ্মৎগার ... ভৃত্য
(আ) খেরাজ ... রাজস্ব
(আ) খেরাজী ... করদ
(আ) খিলাৎ পরিচ্ছদ-পারিতোষিক
(আ) খিলাফ্ ... অনৃত
(পা) খোজা ... ছিন্ন-মুস্ক
(হি) খোদ ... স্বয়ং
(আ) খোদা ... ঈশ্বর
(পা) খুর্দন্ ... ভক্ষ্য, ভোজন
(পা) খোরাক ... আহার
(পা) খোরাকী ... আহারীয়
(পা) খোর-ও-পোষ ... অন্ন বস্ত্র
(হি) খোলা অনাবৃত
(পা) খুলাসা ... পরিষ্কার
(পা) খুস্ ... সন্তোষ
(পা) খুস্ কুবালা .. স্বেচ্ছা বিক্রয়-পত্র
(পা) খুস-খবর ... সুসংবাদ
(পা) খুস্ খরিদ ... স্বেচ্ছাক্রয়
(পা) খুস্-খোরাক ... উত্তম-আহার্য্য
(পা) খুস্-দেল .. প্রফুল্লান্তঃকরণ
(পা) খুস্-বু ... সুগন্ধ
(পা) খোসামোদ্ (খুসমেদ্) সন্তোষোৎপাদন
(পা) গম্বুজ ( গম্বজ ) চূড়া
(পা) গন্জ ... হট্ট
(পা) গর্জি ... স্বার্থপর
(পা) গর্দ্ ... ধূলা
(পা) গর্দন্ ... গলদেশ
(পা) গর্হাজির্ ... অনুপস্থিত
(পা) গর্মী ... নিদাঘ
(হি) গরজ্ ... স্বার্থ
(পা) গরক্ ... মগ্ন, ধ্বংস

(আ) গরম্ ... উষ্ণ
(আ) গাফেল্ শিথিল, অমনোযোগী
(আ) গাফেলী ... শৈথিল্য, অবহেলা
(পা) গুল্ .. পুষ্প, নির্ব্বাণ, ভস্ম
(পা) গের্দ ... আয়ত্ত, একত্র করা
(পা) গেরেফ্তার ... ধৃত
(হি) গোসল্ ... স্নান
(পা) গুজ্রান্ ... ক্ষেপণ, পরিপোষণ
(পা) গোম ... অনুদ্দেশ
(পা) গোমাস্তা .. করগ্রাহক
(পা) গোয়েন্দা ... চর
(পা) গোল্ ... বৃত্তাকার
(পা) গোলাব্ ... পুষ্প বিশেষ
(পা) গোলেস্তান . পুষ্পোদ্যান
(পা) গোস্ত ... মাংস
(পা) গোস্তাখী অসভ্যতা, প্রগল্ভতা
(পা) গোশা ... নির্জ্জন, গৃহকোণ
(হি) চপ্কান্ বস্ত্র-নির্ম্মিত-অঙ্গাবরণ
(হি) চমক্ ... দীপ্তি
(হি) চর্ ... পুলিন, চড়া
(পা) চশমা ... প্রতিচক্ষু
(পা) চশম্ ... চক্ষুঃ
(হি) চাক্লা ... নগর, বিভাগ
(হি) চাকর ... ভৃত্য
(পা) চাকু ... ছুরিকা
(হি) চাদর ... আবরণ উত্তরীয় বস্ত্র
(হি) চাপরাস ... নিদর্শনী, পদাতী
(পা) চাবক ... অশ্ব-চালন-বস্তু
(পা) চারা ... উপজীবিকা, উপায়
(পা) চিজ্ ... দ্রব্য
(হি) চিল্লা ... জ্যা
(পা) চিরাগ ... দীপ
(পা) চেহারা ... মুখশ্রী, বদন
(পা) চোপ-দার্ ... রৌপ্যাদি যষ্টিধারী
(পা) চোস্ত ... অশ্লথ

| | | |
|---|---|---|
| (হি) চৌকি | ... | আসন |
| (হি) চৌকীদার | | প্রহরী |
| (হি) ছিপান | ... | গোপন |
| (হি) ছিপ্‌লা | ... | অল্পবুদ্ধি |
| (হি) ছোক্‌রা | .. | বালক |
| (হি) ছোরা | ... | অস্ত্র-বিশেষ |
| (আ) জবর | ... | প্রধান |
| (পা) জবর্‌-দস্ত | .. | দৌরাত্ম্যকারী |
| (পা) জমা | ... | কর |
| (পা) জমাই | ... | রাজস্বযুক্ত |
| জমা-ওয়াশীল-বাকী | | কর-আদায়-বক্রী-পত্রী |
| (পা) জমা গুজাস্তা | ... | পুর্ব্বকর |
| (পা) জমাবন্দী | ... | কর-নির্দ্ধারণ |
| (আ) জমায়েৎ | ... | জনতা |
| (হি) জওয়ান্‌ | ... | যুবা |
| (আ) জওয়াব | ... | উত্তর |
| (আ) জওয়াহির | ... | রত্নাদি |
| (আ) জরিব্‌ | ... | পরিমাণ |
| (আ) জল্‌দ | ... | শীঘ্র |
| (আ) জল্লাদ | ... | ঘাতক |
| (পা) জবান্‌ | ... | জিহ্বা |
| (পা) জবান্‌বন্দ | ... | সাক্ষ্য-বাক্য |
| (পা) জমিন্‌ | .. | ভূমি |
| (পা) জমিন্দার | ... | ভূম্যধিকারী |
| (পা) জরদ্‌ | ... | পীত |
| (আ) জরি | ... | স্বর্ণ-নির্ম্মিত দ্রব্য-বিশেষ |
| (আ) জরুর্‌ | ... | প্রয়োজন |
| (আ) জরুরী | ... | আবশ্যক |
| (পা) জহর | ... | বিষ |
| (পা) জলুস্‌ | .. | দীপ্তি, উপবেশন |
| (পা) জাদ | ... | উদ্ভব |
| (পা) জামিনী | ... | প্রতিভূত্ব |
| (হি) জামিন্‌ | ... | প্রতিভূ |
| (পা) জহাঁপনা | ... | প্রাণ-রক্ষক |
| (পা) জায় | ... | পরিমিত |
| (পা) জায়গীর | ... | বৃত্তি |
| (পা) জারী | ... | প্রকাশ |
| (পা) জাল | ... | কৃত্রিম |
| (পা) জাহির | ... | প্রকাশ |
| (হি) জি | ... | প্রাণ, মহাশয় |
| (পা) জিন্‌জির | ... | শৃঙ্খল |
| (আ) জুম্‌লা | ... | একত্র করা, বাকা |
| (পা) জিনস্‌ | ... | দ্রব্য |
| (পা) জিম্মা | ... | সমর্পণ |
| (পা) জিম্মানামা | ... | ন্যাস-পত্র |
| (পা) জিয়াদা | ... | অধিক |
| (পা) জের্‌ | ... | অধীন, নীচ |
| (পা) জের্‌বার | ... | দায়গ্রস্ত |
| (পা জেরা | ... | যৎকিঞ্চিৎ |
| (পা) জেহন্নম | ... | নরক, উৎসন্ন |
| (পা) জেহেল্‌ খানা | | কারাগার |
| (হি) জোত | | অধীন ভূমি, কৃষিভূমি |
| (হি) জোত্‌দার | ... | প্রজা, কৃষক |
| (পা) জোর | ... | শক্তি |
| (আ) জোল্‌ম্‌ | ... | দৌরাত্ম্য |
| (আ) তক্‌সিম্‌ | ... | বিভাগ |
| (আ) তক্‌লিফ্‌ | ... | ক্লেশ |
| (পা) তকিয়া | ... | উপাধান |
| (পা) তখ্‌ত | ... | সিংহাসন |
| (পা) তখ্‌ত্‌ পোস্‌ | | কাষ্ঠাসন |
| (আ) তস্‌দিক | ... | নির্দ্দেশ |
| (আ) তস্‌বিহ্‌ | ... | জপমালা |
| (আ) তস্‌বীর | ... | প্রতিমূর্ত্তি |
| (আ) তসরুরুফ্‌ | ... | অপচয় |
| (আ) তদারক | ... | অনুসন্ধান |
| (পা) তন্‌খাহ্‌ | ... | বৃত্তি-বিশেষ |
| (আ) তফায়োৎ | ... | স্থানান্তর |
| (পা) তবিয়ৎ | ... | মানসিক অবস্থা |
| (আ) তমঃস্থক | ... | ঋণ পত্র |

(আ) তমাম্ ... সমস্ত, শেষ
(পা) তামাসা ... নৃত্যাদি, আমোদ
(আ) তয়্ফা ... সম্প্রদায়
(আ) তর্জমা ... অনুবাদ
(আ) তরফ্ ... পক্ষ, দিক্
(পা) তরাজিদন্ ... তৌল করা
(পা) তলব্ ... আহ্বান
(পা) তল্লাস ... অনুসন্ধান
(আ) তহসিল ... আদায় করা
(আ) তহসিল্দার করগ্রাহী
(আ) তহবিল ... সঞ্চিত ধন
(আ) তহবিল্দার ধন রক্ষক
(আ) তহরিব্ ... লিখন
(হি) তাক্ ... কোলাঙ্গা
(পা) তাগিদ্ ... ত্বরা
(পা) তাকিদা ... শীঘ্রতা
(পা) তাজ ... উষ্ণীষ
(পা) তাজ্জব্ ... আশ্চর্য্য
(পা) তাজা ... টাট্কা
(পা) তাজি ... আরবীয় বৃহদশ্ব
(পা) তাজিয়া ... যাবনিক প্রতিমা
(পা) তায়দাদ্ ... বিষয়-নিরূপণ
(আ) তায়িদ্ ... পোষকতা
(পা) তায়িন্ ... নির্দ্দিষ্ট
(আ) তারিফ্ ... প্রশংসা
(পা) তারাজ্ ... লুণ্ঠন
(আ) তারিখ ... অহঃ, দিবস
(পা) তালুক ... অধিকার, সম্বন্ধ
(পা) তালুকদার ... ভূম্যধিকারী
(পা) তালাব্ (তালাও) পুষ্করিণী
(আ) তালিম্ ... শিক্ষা
(আ) তালিম্খানা ... শিক্ষা-গৃহ
(পা) তালেবর ... ভাগ্যবান্
(হি) তির ... শর
(হি) তিরন্দাজ ... শর-নিক্ষেপকারী
(আ) তুমার ... কর-আদান-জ্ঞাপন-লেখ্যাধার
(আ) তুল্কলাম্ ... বাক্য-বাহুল্য
(পা) তেজারত্ ... বাণিজ্য
(আ) তেরিজ ... সঙ্কলন
(হি) তু ... তুই
(পা) তৈয়ার ... প্রস্তুত
(পা) তোষাখানা ... ভাণ্ডার
(পা) তৌজী ... কর-সংগ্রহ-বিভাগ
(পা) তৌজী-নবিস্ কর-বিভাগ-লেখক
(আ) দখল ... ভোগ, অধিকারী
(আ) দখলিকার ... অধিকারী
(পা) দপ্তর ... পুস্তক, পুস্তিকা
(পা) দপ্তরী ... লেখ্য-রক্ষক
(আ) দফা ... বার
(আ) দফে ... শেষ
(পা) দব্দবা ... প্রতাপ
(পা) দম্ ... শ্বাস
(পা) দর্কার্ ... প্রয়োজন
(পা) দর্খাস্ত .. আবেদন
(আ) দরদ্ ... ব্যথা
(পা) দর্বার ... প্রকাশ্য সভা
(পা) দরবেশ্ ... সন্ন্যাসী
(পা) দর্য়োয়াজা ... দ্বার
(পা) দরাজ ... প্রশস্ত
(পা) দরিয়াফ্ত্ ... তদন্ত, অবগতি
(আ) দলিল ... নিদর্শন-পত্র
(আ) দর ... মূল্য
(পা) দস্তুর ... রীতি
(পা) দহরম্ ... প্রীতি
(আ) দাখিল ... প্রবর্ত্তন, প্রবেশ
(হি) দাখিলা ... প্রবেশ-পত্রী, কবচ
(পা) দাগ ... চিহ্ন
(হি) দাঙ্গা ... যুদ্ধবিশেষ
(পা) দাদন ... অগ্রিম দেওয়া

| | | |
|---|---|---|
| (পা) দাদন্‌দার | .. | প্রাক্ গৃহীত |
| (হি) দাদা | ... | পিতামহ |
| (পা) দানা | ... | বিচক্ষণ |
| (পা) দাবি | ... | প্রাপ্যাকাঙ্ক্ষা |
| (পা) দাবিদার | ... | প্রাপ্যাভিলাষী |
| (হি) দাম | ... | মূল্য |
| (পা) দায়রা | .. | ঊর্দ্ধ বিচার |
| (আ) দায়ের | ... | উপস্থিত |
| (আ) দাওয়া | ... | ঔষধ |
| (পা) দারু | ... | মদ্য, ঔষধ |
| (পা) দারোগা | . | প্রহরার অধ্যক্ষ |
| (পা) দিক্ | ... | বিরক্তি |
| (পা) দিগর্ | .. | প্রভৃতি, দ্বিতীয় |
| (আ) দুনিয়া | ... | সংসার |
| (আ) দুনিয়াদার্ | | সংসারী |
| (হি) দুম্ | ... | পুচ্ছ |
| (হি) দুবলা | ... | কৃশ |
| (পা) দুরস্ত | .. | পরিষ্কার, ঠিক |
| (পা) দুস্‌মন্ | . | রিপু, শত্রু |
| (স) দেন | ... | দেয় |
| (পা) দেন্‌দার | ... | ঋণী |
| (পা) দেনা | ... | দাতব্য, দায়ী |
| (পা) দস্ত্ | ... | হস্ত |
| (পা) দস্তাবিজ | ... | স্বাক্ষর-পত্র |
| (পা) দিমাগ | ... | অহঙ্কার, মস্তিষ্ক |
| (আ) দেওয়ান্ | ... | কার্য্যাধ্যক্ষ, মন্ত্রী |
| (আ) দেওয়ানী | ... | কার্য্যাধ্যক্ষতা |
| (হি) দের্ | ... | বিলম্ব |
| (পা) দিল্ | ... | অন্তঃকরণ |
| (হি) দোতাই | ... | দুই তৃতীয়াংশ |
| (হি) দোয়া | ... | আশীর্ব্বাদ |
| (আ) নকল | ... | প্রতিলিপি, অনুকরণ |
| (আ) নকল্‌নবিস্ | | প্রতিলেখক |
| (আ) নজ্‌দিক্ | .. | নিকট |
| (আ) নজর | .. | উপঢৌকন, অবলোকন |
| (আ) নজির | ... | দৃষ্টান্ত |
| (হি) নথী | ... | গ্রথিত লেখ্য |
| (পা) নবিসেন্দা | ... | লেখক |
| (আ) নমুনা | ... | পরীক্ষা-যোগ্য |
| (আ) নাকিছ্ | ... | অকর্ম্মণ্য |
| (পা) নাচার | ... | অনুপায় |
| (পা) নাজাই | ... | অস্থির, অসংস্থাপন |
| (আ) নাজির | .. | পদাতিকাধ্যক্ষ |
| (আ) নাজেহাল্ | | দুর্দ্দশা |
| (আ) নাতোয়ান্ | | অশক্ত, দরিদ্র |
| (আ) নাবালগ্ | ... | অপ্রাপ্ত ব্যবহার |
| (আ) নামঞ্জুর | ... | অগ্রাহ্য |
| (পা) নামা | ... | পত্র |
| (আ) নায়েব্ | ... | প্রতিনিধি |
| (আ) নারাজ | ... | অসম্মত |
| (আ) নালায়েক | .. | অযোগ্য |
| (পা) নালিস | . | অভিযোগ |
| (পা) নালিসবন্দ | — | বিবাদী |
| (আ) নাহক | .. | অনর্থক |
| (পা) নেক | ... | উত্তম |
| (পা) নোক্তা | ... | বিন্দু |
| (হি) পছন্দ | ... | মনোনীত |
| (পা) পয়দা | .. | উৎপত্তি |
| (হি) পর্ | ... | পক্ষ |
| (পা) পরগণা | ... | প্রদেশ |
| (পা) পরদা-নসিন্ | — | অন্তঃপুর-বাসিনী |
| (পা) পরওয়ানা | ... | আজ্ঞাপত্র |
| (পা) পশম্ | ... | ঊর্ণা, লোম |
| (পা) পায় | ... | পদ |
| (পা) পায়্‌মাল | .. | পদদলিত, সর্ব্বস্বান্ত |
| (পা) পায়িক | .. | পদাতি, রক্ষক |
| (হি) পাল্‌কী | ... | শিবিকা |
| (পা) পীর | ... | প্রাচীন, গুরু |
| (পা) পুল | ... | সেতু |
| (পা) পুখ্‌ত | ... | দৃঢ় |

(পা) পেয়ারা ... প্রিয়
(পা) পেসা ... জীবিকা
(পা) পোষাক ... বেশ
(পা) ফকির ... সন্ন্যাসী
(হি) ফসল ... শস্য
(আ) ফসাদ ... বিবাদ
(আ) ফতে ... জয়
(আ) ফয়সলা ... নিষ্পত্তি-পত্র
(আ) ফরিয়াদী ... বাদী
(পা) ফলান ... অমুক
(পা) ফলুস্ .. কপর্দ্দক
(আ) ফাজিল ... উদ্বৃত্ত
(পা) ফানুস ... দীপাধার
(আ) ফায়দা ... লাভ
(আ) ফারখত ... নির্দ্দায়-পত্র, পৃথক্-ভূত
(আ) ফারেগ ... অন্তর
(পা) ফারসী ... যাবনিক ভাষা
(পা) ফিল্ . হস্তী
(আ) ফিকর্ ... সন্ধান, চিন্তা
(আ) ফেরেব .. প্রবঞ্চনা
(পা) ফেরহেস্ত . সূচীপত্র
(আ) ফুরসৎ .. অবকাশ
(আ) ফৌজদার .. সৈন্যাধ্যক্ষ
(আ) ফৌৎ .. মৃত
(পা) বখ্ত ... অদৃষ্ট
(পা) বকলম .. প্রতিলেখক
(আ) বক্শি .. কর্ম্মচারী
(আ) বকায়া ... বাকী
(আ) বক্শিশ্ ... পারিতোষিক
(আ) বখীল ... কৃপণ
(আ) বস্ ... নিবর্ত্তক বাক্য
(পা) বদ্ ... অপকৃষ্ট
(পা) বদজাদ্ ... অন্ত্যজ, দুষ্টজাত
(পা) বদনা ... ভৃঙ্গার
(পা) বদমাস .. মন্দোপজীবী
(পা) বদীয়ৎ ... গ্লানি
(পা) বন্দ্ ... রোধ
(পা) বন্দোবস্ত . ধার্য্য, স্থির
(আ) বনাম ... প্রতিনাম
(আ) বমাল ... ধনসহ
(আ) বয় ... বিক্রয়
(পা) বয়্নামা . বিক্রয়-পত্রী
(পা) বয়ান্ — বৃত্তান্ত
(আ) বর্খাস্ত দূরীকরণ, নিরস্ত করা
(আ) বর্বাদ্ ... নিষ্ফল
(পা) বরফ ... নীহার
(পা) বরাবর .. সমীপ, সমতল
(হি) বল্লম ... শূল
(পা) বস্তাবন্দী ... মোট বাঁধা
(পা) বস্তী ... গ্রাম
(আ) বাকী ... অবশিষ্ট
(আ) বাকী জায় ... অবশিষ্টের বিস্তার
(পা) বাগ ... উদ্যান
(হি) বাচ্চা ... শাবক
(পা) বাজ ... পক্ষি-বিশেষ
(পা) বাজা ... বাদ্য
(পা) বাজাবিতা ... যথারীতি
(পা) বাজার .. হট্ট, বিপণি
(পা, হি) বাজী ... ক্রীড়া
(পা) বাজে .. অসম্পর্কীয়
(পা) বাজেয়াপ্ত ... দত্তাপহরণ
(আ) বাতিল ... অনৃত, অগ্রাহ্য, ত্যক্ত
(আ) বাদ ... পশ্চাৎ, অবশিষ্ট
(আ) বাব্ ... হেতু, প্রকার
(আ) বাবদ ... কারণ
(আ) বায়া ... বিক্রেতা
(আ) বাব্দিগর ... পুনরায়
(আ) বার্বরদার ... বাহক
(পা) বহানা ... ছল
(আ) বিঘা ... কুড়

(আ) বিমর্জিম ... অনুযায়ী
(পা) বু ... গন্ধ
(পা) বুনিয়াদ ... মূল, আদি
(পা) বে-অকুফ ... নির্ব্বোধ
(আ) বেইমান ... অবিশ্বাসী
(আ) বেইজ্জত ... অপমান
(পা) বেওয়ারিশ্ ... আস্বামিক
(পা) বেগম ... রাণী
(পা) বেগানা ... অপর
(পা) বেচারা ... নিরুপায
(আ) বে সহবৎ ... অসভ্য
(আ) বেউসর . নির্লজ্জ
(পা) বেজায় .. অন্যায়
(পা) বে দখল . অনধিকার
(আ) বে নামী নামান্তর করণ
(আ) বে কায়দা নিষ্ফল
(পা) বে বাক্ . সমস্ত
(পা) বে বুনিয়াদী ...মূলহীন, আধুনিক
(পা) বে মুকাবিলা ..অগোচর
(আ) বে মেহনৎ .. বিনাশ্রম
(আ) বেযোতন উদ্বাস্তু
(পা, হি) বেওয়া... বিধবা
(আ) বিল্‌কুল্ ... সমস্ত
(আ) বেল্‌মোক্তা ... সর্ব্বশুদ্ধ
(বি) বেহদ্দ ... অশেষ
(আ) বেহায়া .. নির্লজ্জ
(পা) বেহুদা অসভ্য
(হি) বেহোস ... অজ্ঞান
(পা) বুখার .. জ্বর
(পা) বোল . মূত্র
(আ) মকান্ ... নিবাস
(পা) মগজ্ ... মস্তিষ্ক
(পা) মজ্‌কুর . উক্ত, প্রমুখ
(আ) মজবুৎ ... দৃঢ়
(আ) মজ্‌মুন্ ... মর্ম্ম

(পা) মজা ... রস
(আ) মৎলব ... ইচ্ছা
(আ) মতাবিক ... অনুযায়ী
(আ) মদর্‌সা ... পাঠশালা
(আ) মদদ্ ... সহকারিতা
(আ) মন্‌সেফ্ ... বিচারকর্ত্তা
(আ) মন্‌জুর . গ্রাহ্য
(আ) মফস্বল ... পল্লীগ্রাম
(পা) মবলগ্ .. সর্ব্বশুদ্ধ
(পা) ময় .. সহিত
(আ) ময়দান ... প্রান্তর
(আ) মওয়াক্কেল... বাদে নিয়োক্তা
(আ) মর্‌জি ... ইচ্ছা
(আ) মরদ্ .. পুরুষ
(আ) মশাল ... দীপ বিশেষ
(আ) মহকমা ... বিচার-স্থান
(পা) মহতাব ... চন্দ্র
(পা) মহল্লা ... পল্লী
(আ) মহাল ... গ্রাম, পুরী
(আ) মাস্থল ... কর
(আ) মাজুল ... কর্ম্মচ্যুত
(পা) মানে . অর্থ, ব্যাখ্যা
(আ) মাফ্ ... ক্ষমা
(আ) মামুলী ... নিযমিত, সাধারণ
(আ) মার্‌ফত .. দ্বারা
(আ) মাল ... ধন
(আ) মালগুজারী .. রাজস্ব
(আ) মালুম ... অনুভব
(আ) মালিক ... কর্ত্তা
(পা) মাহ্ ... মাস, চন্দ্র
(আ) মাহিয়ানা ... মাসিক বেতন
(পা) মিক্‌দার ... পরিমাণ
(আ) মিস্‌মার্ ... সমভূমি
(পা) মিজাজ্ ... শরীর-ভাব, অবস্থা
(আ) মিয়াদ ... নিয়ম, কারাবদ্ধ

(আ) মিয়াদী ... নিমন্ত্রিত
(আ) মুচলকা ... প্রতিজ্ঞা
(পা) মুদ্দই ... বাদী
(পা) মুদ্দৎ ... কাল
(আ) মুন্সী ... লেখক
(আ) মুনিব . প্রতিপালক, প্রভু
(পা) মুফ্তি ... বিদ্বান্
(আ) মুলক্ ... দেশ
(আ) মুস্কিল্ .. অসাধ্য, কঠিন
(আ) মুরব্বী ... প্রভু, শিক্ষক
(আ) মুলতবী স্থগিত, রহিত
(আ) মুকবরর ... নিরূপিত
(পা) মুকাবিলা .. উভয় সমক্ষে
(হি) মুখতিয়ার . প্রতিনিধি
(আ) মুছল্লম . সমস্ত
(আ) মুয়াৎবর ... বিশ্বাসী
(আ) মুসাফির ... পথিক, ভ্রমণকারী
(আ) মুসাহেব ... বয়স্য
(আ) মুজাহেম ... প্রতিবন্ধকর্তা
(আ) মুৎফরক্কা ... সামান্য বিচার, বিবিধ বিচার
(আ) মুতালুক ... অধীন
(আ) মুহরির ... লেখক
(পা) মেহনৎ ... শ্রম
(পা) মেহেরবান্ অনুগ্রাহক
(পা) মোকদ্দমা ... ব্যবহার, বিবাদ
(হি) মোনাকের ... অপলাপ
(পা) মোনাকেসা অপ্রণয়, বিচ্ছেদ
(পা) মোনাসেব ... উচিত, উপযুক্ত
(পা) মোনাফা .. লভ্য
(পা) মোরগ ... পক্ষী
(পা) মোর্দ্দা ... শব [ দাতা ]
(পা) মোল্লা ... উচ্চশিক্ষিত, ব্যবস্থা
(পা) মোসাহেরা ... মাসিক বেতন
(পা) মোহর . নামাঙ্কিত মুদ্রা, মুদ্রা
(আ) মৌকুফ ... স্থগিত
(আ) মৌজা .. গ্রাম
(আ) মৌজুদ্ ... প্রস্তুত
(আ) মৌরুসী ... পৈতৃক
(আ) মৌলবী . অধ্যাপক পণ্ডিত
(আ) রকম ... আকার
(হি) রঙ্ .. বর্ণ
(পা) রগ ... শিরা
(পা) রসদ ... খাদ্য-দ্রব্য সংগ্রহ
(পা) রসিদ .. প্রবেশ-পত্র, গ্রহণ-পত্র
(আ) রসুম ... রীতি-অনুযায়ী বেতন
(আ) রদ্ ... পরিত্যাগ
(আ) রদ্‌বদল ... পরিত্যাগ ও পরিবর্ত্তন
(পা) রদী ... অকর্ম্মণ্য
(পা) রফতানী ... চলিত
(পা) রফা . সমাধা, মীমাংসা
(পা) রফ্ত অভ্যাস, সংস্কার
(পা) রাজি সম্মত
(পা) রাজিনামা .. সম্মতি-পত্র
(আ) রায় ... অভিপ্রায়
(পা) রাহ্ ... পথ
(আ) রুজু .. উভয়ের মিলন
(আ) রুবকারী বিচারানুষ্ঠান-পত্র
(পা) রিজাই ... লেপ
(আ) রেয়োয়াজ ... দেশাচার
(হি) রেস ... আক্রোশ
(আ) রিসওয়ৎ ... উৎকোচ
(পা) রিহাই .. মার্জ্জনা
(পা) রিহিন্ .. বন্ধক
(আ) রৈয়ৎ ... প্রজা
(পা) রুখ্ ... সম্মুখ, বদন
(পা) রুখসৎ ... বিদায়
(পা) রোজ ... দিন
(পা) রোজ্গার ... উপার্জ্জন
(হি) রুপেয়া ... মুদ্রা

(আ) রোয়দাদ ... বিচারানুষ্ঠান পত্র
(পা) রোসনাই ... আলোক
(আ) লবালব ... সম্পূর্ণ
(আ) লফ্জ ... বাক্য
(পা) লবেজান ... ওষ্ঠাগতপ্রাণ
(পা) লয়োয়াজমা ... কর্ম্মোপযোগী ব্যবহার্য্য দ্রব্য
(হি) লহ (লহু) ... রক্ত
(আ) লাওয়ারিস্ ... অধিকার-রহিত
(আ) লাখিরাজ ... নিষ্কর
(আ) লাগায়িৎ ... পর্য্যন্ত
(পা) লাচার ... অনুপায়
(পা) লাল্ রক্তবর্ণ, চুনী
(হি) লালচ্ ... লোভ
(পা) লাস্ ... মৃতদেহ
(আ) লায়েক ... উপযুক্ত
(পা) লেকেন্ ... কিন্তু
(পা) শনাখ্ত্ ... জ্ঞান
(পা) শয়্তান্ ... দুষ্ট, শঠ
(আ) শর্থত্ ... স্মরণীয়পত্র
(আ) শর্পোস্ ... আচ্ছাদন
(আ) শরম্ . লজ্জা
(আ) শরিক .. অংশী
(আ) শহর ... নগর
(আ) শহর কোতোয়াল নগর-রক্ষক
(পা) শাগির্দ্দ ... শিষ্য
(পা) শাদি ... আহ্লাদ, বিবাহ
(পা) শাম ... সন্ধ্যা
(আ) শামিল্ ... মিশ্রিত
(আ) শায়ের ... সরোবর, রচক
(পা) শাহ্ ... ভূপতি, চক্রবর্ত্তী
(পা) শিকায়েৎ ... নিন্দা
(পা) শিকার ... মৃগয়া
(পা) শের ... ব্যাঘ্র
(পা) শোবা ... শঙ্কা, সন্দেহ

(পা) শুমার ... সংখ্যা
(পা) শুহরৎ ... রাষ্ট্র, ঘোষণা
(পা) সঙ্গিন* ... গুরুতর
(হি) সন্ ... অব্দ
(পা) সন্দুক ... সিন্দুক
(আ) সফর ... বিদেশ, প্রবাস
(পা) সফেদ্ ... শ্বেত
(পা) সওয়ার ... আরোহী
(আ) সওয়াল্ ... প্রশ্ন, জিজ্ঞাসা
(পা) সরাসর ... সামান্য বিচার, সমুদয়
(পা) সর্দার্ ... প্রধান
(আ) সর্দ ... শ্লেষ্মা, কফ
(পা) সর্ফরাজ ... সম্মানাস্পদ, ধন্য
(আ) সর্বরাহ ... আয়োজন
(আ) সরঞ্জাম ... সমাধান সামগ্রী
(আ) সরঞ্জামী .. কর্ম্মনির্ব্বাহ-ব্যয়
(আ) সরেজমিন্... উৎপত্তিস্থান, মূলস্থান
(আ) সলাম ... নমস্কার
(আ) সহবৎ ... সামাজিকতা
(আ) সহি ... স্বাক্ষর, নিশ্চিত
(আ) সাকিন ... নিবাস
(পা) সাজা ... শাস্তি
(আ) সানী ... পুনরায়
(পা) সানিতজ্বিজ পুনর্ব্বিচার
(পা) সাফ ... পরিষ্কার
(পা) সাফাই ... পরিষ্কৃত
(পা) সাফিনামা ... মুক্তিপত্র
(পা) সায়েস্তা ... সুশিক্ষিত
(আ) সাবেক ... পুরাতন
(আ) সাল ... বৎসর
(আ) সাল্তমামী বার্ষিক

* এই স পার্শী বা আরবী সিন্, সাদ বা সে অক্ষরের উচ্চারণ-তুল্য।

| | | |
|---|---|---|
| (পা) সালিশ্ | ... | মধ্যস্থ |
| (হি) সিপাহি | ... | সৈন্য |
| (পা) সিমানা | ... | সীমা |
| (হি) সির্ | ... | মস্তক |
| (আ) সির্নামা | ... | পত্র-মস্তক |
| (পা) সুরৎ | ... | সুন্দর |
| (পা) সুরৎ হাল্ | .. | বর্ত্তমান কর্ম্মের রূপ |
| (আ) সেরফ্ | ... | কেবল |
| (আ) সিরেস্তা | ... | লেখ্যশ্রেণী |
| (আ) সিরেস্তাদার | .. | মন্ত্রী, কর্ম্মাধ্যক্ষ |
| (পা) সুপর্দ্দ | ... | সমর্পণ |
| (আ) সোপারিস্ | ... | উপরোধ |
| (আ) সোলেনামা | | সন্ধিপত্র |
| (পা) সৈয়দ | ... | জাতিবিশেষ, প্রধান |
| (আ) হক্ | .. | যথার্থ |
| (আ) হক্দার | ... | উত্তরাধিকারী |
| (আ) হকীকৎ | .. | যথার্থ |
| (আ) হকীয়াৎ | .. | স্বত্ববিচার |
| (আ) হজম্ | ... | জীর্ণ |
| (আ) হজ্রত | .. | আপনি প্রভু |
| (পা) হজুর | . | প্রভুত বাচক |
| (আ) হদ্দ | ... | শেষ, সীমা |
| (আ) হয়্রান্ | ... | ব্যতিব্যস্ত |
| (আ) হর্দম | ... | সর্ব্বসময় |
| (আ) হর্রোজ | ... | প্রতিদিন |
| (আ) হর্কৎ | ... | কার্য্যে বাধা |
| (আ) হলফ্ | ... | শপথ |
| (আ) হল্ফন্ | ... | কৃত শপথ |
| (আ) হাকিম | .. | রাজ-প্রতিনিধি |
| (আ) হাঙ্গামা | ... | কোলাহল্ |
| (আ) হাসিল | ... | উদ্ধার, সমা |
| (হি) হাল্কা | ... | লঘু |
| (পা) হাজৎ | ... | অবরোধস্থান, আবশ্যক |
| (আ) হাজার | ... | সহস্র |
| (পা) হাজির | ... | উপস্থিত |
| (পা) হাজিরজামিন্ | | দর্শন-প্রতিভূ |
| (আ) হাবেলী | ... | অট্টালিকা |
| (আ) হামেশা | .. | সর্ব্বদা |
| (হি) হায়া | .. | লজ্জা |
| (হি) হাওয়া | ... | বাতাস |
| (হি) হারাম্ | ... | অখাদ্য |
| (আ) হারাম্জাদ্ | ... | মন্দজাত, জা |
| (হি) হাল্ | . | বর্ত্তমান, অব |
| (পা) হাসিয়া | ... | প্রাপ্ত |
| (পা) হিক্মৎ | . | কর্ম্মনৈপুণ্য |
| (পা) হিস্সা | . | অংশ |
| (পা) হিস্সাদার | ... | অংশী |
| (পা) হিসাব | .. | নির্ণয় করা |
| (পা) হিফাজৎ | .. | যত্ন, প্রয়াস |
| (পা) হিম্মত | . | সাহস |
| (আ) হুকুম | ... | আদেশ |
| (হি) হুবহু | ... | অবিকল |
| (হি) হুলিয়া | ... | আকৃতি |
| (পা) হুনর | ... | কর্ম্মনৈপুণ্য, বি |
| (আ) হেস্ত নেস্ত | | অস্তি নাস্তি |
| (আ) হুজ্জত | ... | সকারণ তর্ক |
| (আ) হুর্মৎ | ... | মর্য্যাদা |
| (পা) হোস্ | ... | চৈতন্য |
| (পা) হোঁসিয়ার্ | ... | সতর্ক |

সম্পূর্ণ।